ঝঙ্কার ( স° )—গুঞ্জন-শব্দ ; ৭৪ ;
ঝঙ্কৃতি ( স° )—ঝঙ্কার ; ২৪৬৩ ;
ঝঞ্ঝা ( স° )—ঝড় ; ১৫৪১ ;
ঝটকই ( ত )—জোরে আকর্ষণ করে ; ৩৭৭ ; ২০৩৭ ;
ঝটকি—১। জোরে অঙ্গ-চালন করিয়া ; ১৭৪১ ;
২। জোরে আকর্ষণ করিয়া ; ৪৮২ ;
ঝটিত ( তে )—( স° 'ঝটিতি' ) শীঘ্র ; ৬১৪ ;
ঝণকিতে—ঝন্-ঝন্ শব্দ করিতে ; ৭১৬ ;
ঝনঝনি—ঝঞ্জন শব্দ ;
ঝনঝান—ঝন্-ঝন্ শব্দ করিয়া ; ৩৭৭ ;
ঝমকিত—( হি° 'ঝম্‌ক' ) দীপ্তি-যুক্ত ; ১৭৭১ ;
ঝম্পই—ঝাঁপ দেয় ; ১৩২১ ;
ঝম্প, ঝম্পিত—আচ্ছাদিত ; ১৫১৮ ;
ঝম্পি—ঝাঁপিয়া ; ১৭৩৫ ;
ঝম্পিয়া—( 'ঝম্পিত' দ্র° ) আচ্ছাদিত ; ১৮০৬ ;
ঝর—ঝরে ; ১৮৯৮ ;
ঝর ( স° )—নির্ঝর, প্রবাহ ; ২১৯ ;
ঝরই—ঝরে ; ৯১ ;
ঝরক—( হি° 'ঝরোখা' ) ঝরকা, জানালা ; ৫৬৪ ;
ঝরঝর—সর্ব্বদা বর্ষণ-কারী ; ৮৭ ; ১৭৪১ ;
ঝরঝরি—একপ্রকার জল-পাত্র ; ২৭৯১ ;
ঝরণ—( 'ঝর' দ্র° ) ঝরণা ; ৩৮২ ;
ঝরত ( রে )—ঝরে ;
ঝরু—ঝরে ; ৩৯ ; ১১৩ ;
ঝলক—দীপ্তি ; ২১ ;
ঝলকই ( ত )—দীপ্তি পায় ; ১৯৯ ; ২২৭ ;
ঝলকিতা—মণি-প্রভায় উজ্জ্বলা ; ২৪৭২ ;
ঝলকে—দীপ্তি পায় ; ২০৩ ;
ঝল-ঝলকই—ঝলমল করে ; ২৪৪২ ;
ঝলমল—উজ্জ্বল ; ১৯ ; ২৮৮ ;
ঝলমলি—উজ্জ্বলতা ; ১০২ ; ২১০ ;
ঝষ ( স° )—মৎস্য ; ৬২৩ ;
ঝাঁকি—দ্রুত-ভাবে অঙ্গ চালনা করিয়া ; ৫৬৪ ;
৩০৮১ ;
ঝাঁপ—( স° 'ঝম্প' ) ১। হস্ত-ক্ষেপণ ; ২৩৯ ;
২। আক্রমণ ; ২৫৪ ;
ঝাঁপ—১। ঢাকে ; ১০০ ;
২। ঢাক ;
৩। ঢাকিয়া ; ৩২৬ ;
ঝাঁপ ( য়ে )—ঢাকে ; ৫৮ ; ২৩৭ ;
ঝাঁপবি—ঢাকিবি ; ১১২ ;
ঝাঁপল—১। ঢাকিল ; ৩৭১ ;
২। আবৃত, ঢাকা ; ৯৩৯ ;
৩। অর্পণ করিল ; ৪৯৬ ;
ঝাঁপলু—ঢাকিলাম ; ৪৩৫ ;
ঝাঁপসি—ঢাকিতেছ ; ২২৭ ;
ঝাঁপা—থোপার ন্যায় একপ্রকার সজ্জার দ্রব্য
২৯৬ ;
ঝাঁপাউ—ঢাকো ; ১০৩৮ ;
ঝাঁপান—( ২য় খণ্ড ২২৪ পৃ° দ্র° ) ১০৫২ ;
ঝাঁপায়সি—ঢাকিতেছ ; ১৩৩৬ ;
ঝাঁপায়হ—ঢাকো ; ১০৬১ ;
ঝাঁপি—১। ঢাকে ; ১৬০০ ;
২। ঢাকিল ; ৫৭ ;
৩। ঢাকিয়া ; ১১২ ;
ঝাই—( হি° 'ঝাঈ' ) দ্যুতি ; ১৫৫৭ ;
ঝাক—দল ; ২৬১৯ ;
ঝাকত—( হি° 'ঝক্‌না' প্রলাপ কৃ ) :প্রলাপ করিতে
করিতে ; ১৮৮৭ ;
ঝাওর ( স্ত্রী°—'ঝাওরি' )—ঝামা অর্থাৎ তীব্র-অগ্নি-দগ্ধ
মৃত্তিকার ন্যায় কৃষ্ণ-বর্ণ ; ২৫৩ ;
ঝাঝর—( স° 'জর্জ্জরীক' ) ঝাঁঝরা, বহুছিদ্র-যুক্ত ;
১৬৭০ ;
ঝাঝরি—এক-প্রকার জল-পাত্র ; ২৫৫৯ ;
ঝাট—( স° 'ঝটিতি' ) শীঘ্র ; ১২৮ ;
ঝাড়ল—ঝাড়িল ; ২৪০ ;
ঝাড়ি—ঝাড়া ; ২৪১ ;
ঝাপ্যাছিল—ঢাকিয়াছিল ; ১২১ ;
ঝামর—( 'ঝাওর' দ্র° ) কৃষ্ণবর্ণ ; ৩১ ; ৪০ ; ১৩৬ ;
ঝামরি—( 'ঝামর' দ্র° ) কৃষ্ণ-বর্ণা ; ১৭৪১ ;

ঝামা—অতিরিক্ত-রূপে দগ্ধ ইষ্টক ; ৬৩৭ ;
ঝারি—জল-পাত্র-বিশেষ ; ১৫৭৯ ;
ঝারিয়ে—ঝাড়া যায় ; ২৪০ ;
ঝি ( ঝী )—কন্যা ; ১৪৩ ;
ঝিঙ্গা ( ঝা )—ঝিঝি-পোকা ; ১৪৪ ; ৩৪৮ ;
ঝিল্লিরি—ঝিঝি-পোকা ; ১৭৪১ ;
ঝিনিকি—ঝিন্-ঝিন্ শব্দ ; ১৫৪ ;
ঝিয়ারি ( রী )—ঝি, কন্যা ; ৮৩৬ ;
ঝিয়ে—ঝি, কন্যা ; ৩৫৩ ;
ঝীকয়ে—( হি° 'ঝীকনা' দুঃখ-কাহিনী প্রকাশ ক্র ) দুঃখের কাহিনী ব্যক্ত করে ; ১৮৮৭ ;
ঝুঁটা ( টি )—( 'ঝুট' দ্র° ) চূড়া ; ২৭৭ ;
ঝুকিত—পতন-প্রবণ ; ১৫৬১ ;
ঝুট ( টা )—( 'স° 'জূট' ) চূড়া ; ১০১২ ; ১৫৩১ ;
ঝুণ্ড—পুঞ্জ ;
ঝুমত—ঝিমানি-যুক্ত ; ৩৮২ ;
ঝুমরি, ঝমরি—এক-প্রকার দ্রুতছন্দের গীত, ঝুমুর ; ১৪৩৪ ; ১৭৪১ ;
ঝুর-রে-রয়ে—শোক প্রকাশ করে ; ২৭৭ ; *
ঝুরি—ঘণ্ট, খাদ্য-দ্রব্য-বিশেষ ; ২৫৯৫ ;
ঝুরি—( 'ঝুট' দ্র° ) ১। চূড়ার মালা ; ১৩৪৭ ; ২। মালা ; ২৪৭০ ;
ঝুরিয়া—শোক প্রকাশ করিয়া ; ২০৩ ; ২৭৭ ;
ঝুরে—শোক প্রকাশ করে ; ১৩ ; ১৫২ ;
ঝুলইতে—ঝুলিতে ; ২৬২১ ;
ঝুলত—ঝুলে ; ১৫৬২ ;

* ব্রা° শ° গ্রন্থে লিখিত হইয়াছে—"ঝুর...ধাতু ( স° 'অশ্রু' হইতে ) ঝুরি—অশ্রু মোচন করি, প্রঃ—"তোমা হেন বঁধু হেলায় হারায়ে ঝুরিয়া ঝুরিয়া মনু" ইত্যাদি। কিন্তু 'ঝুরিয়া ঝুরিয়া কান্দে পরাণ পুতলী', 'পশু পক্ষী ঝুরে' ইত্যাদি বাক্যে ঝুর ধাতুর অর্থ—to pine শোকাকুল হওয়া। গ্রিয়ার্সন মহোদয়ের Maithil Chestomathyতে 'ঝুর' ধাতুর অর্থ..."to wither, to be parched, to burn" লিখিত হইয়াছে। স° 'অশ্রু' হইতে 'ঝুর' ধাতু সিদ্ধ হয় না। সম্ভবতঃ স° 'জৃ' [ জীর্য্যতি ] [ধাতু হইতে —'জীর', 'জুর' ও 'ঝুর' ধাতু আসিয়াছে।

সম্পাদক

ঝুলন—দোলন ; ১৫৫৮ ;
ঝুলনা—দোলা ; ১৫৬৮ ;
ঝুলয়ে—ঝুলে ; ১৫৬০ ;
ঝুলাওত—ঝুলায় ; ১৫৫৪ ;
ঝুলায়ই—ঝুলায় ;
ঝূট—( স° 'জুষ্ট' উৎসৃষ্ট, অশুচি ; হি°, মৈ° 'ঝুট' ) মিথ্যা ; ১৭৪১ ;
ঝূঠক—( 'ঝূট' দ্র° ) মিথ্যা ; ৬০১ ;
ঝূর—( 'ঝুর' দ্র° ) শোক প্রকাশ করে ; ১৮১৮ ;
ঝূরই ( য়ে )—( 'ঝুর' দ্র° ) শোক প্রকাশ করে ; ৬১ ; ১৭৩৯ ;
ঝূরত—( 'ঝুর' দ্র° ) শোক প্রকাশ করে ; ১৭৪১ ;
ঝূরসি—( 'ঝুর' দ্র° ) শোক প্রকাশ করিতেছে ; ৪৫৪ ;
ঝূলত—ঝুলে ; ১৫৬৩ ;
ঝেলি—( হি° 'ঝেল্না' ধাতু ) ( স্ত্রী° কর্ত্রী ) পোষণ করে ; ২৮৩৪ ;
ঝোক—ঝোঁক, হিল্লোল ; ২৬১৯ ;

## [ ট ]

টঁকারি—টঙ্কার দিয়া ; ১৮২০ ;
টলই—টলে ; ২৩৫ ; ৩২৬ ;
টলমল—চঞ্চল ; ১৯ ;
টলী—টলিয়াছে ; ১৩২৪ ;
টাটক—কর্ণ-ভূষণ-বিশেষ ; ২৭৬৩ ;
টারল—( স° 'টল', হি° 'টাল' ধাতু ) যাপন করিল ; ১৭১৮ ;
টালনি—হেল্না, বক্রতা ; ৫৪ ; ১২০ ;
টালিয়া—হেলাইয়া, বক্র করিয়া ;
টিকে—থাকে ; ৮৭৩ ;
টুটই—টুটে, ভাঙ্গে ;
টুটইতে—ভাঙ্গিতে ; ১০৯ ;
টুটউ—টুটুক, ভাঙ্গুক ; ১৯২১ ;
টুটব—ভাঙ্গিবে ; ৫৭ ;
টুটয়ে—ভাঙ্গে ; ৩৩৬ ;
টুটল—ভাঙ্গিল ; ১৯০ ;

টুটা—ভাঙ্গা, দুরবস্থাপন্ন ; ১৩৯৬ ;
টুটায়ল—ভাঙ্গিল ; ৯৬২ ;
টুটি—ভাঙ্গিয়া, ছিঁড়িয়া ; ৪৮২ ; ৭২১ ;
টুটে—১। ভাঙ্গে ; ১০৯ ;
২। ঘুচে ; ১৩৫ ;
টুটত—ভাঙ্গে, ক্ষয় হয় ; ৩৬২ ;
টুটব—ভাঙ্গিবে ; ৩০৭১ ;
টুটল—১। ভাঙ্গিল ; ২৫৪ ;
২। ভগ্ন ; ২৪৯২ ;
টুটি—টুটা, ভাঙ্গা ; ১৪১০ ;
টেঁটি—( হি° 'টেঁট' ) বৃন্দাবন-অঞ্চলে জাত 'করীল' নামক গুল্মের ফল ; ২৬৫১ ;
টেড়া ( ক্রি )—বক্র ; ১৩৯০ ; ২৮৬০ ;
টেরি—( হি° 'টের্না' চীৎকার কৃ ) চীৎকার করিয়া ; ১৮৭৯ ;
টোয়ত—খোঁজ করে ; ১৭১৮ ;

[ ঠ ]

ঠটা—ঠাট্, সাজ ; ১৫১৮ ;
ঠমক—অঙ্গ-ভঙ্গী ; ৭৯০ ;
ঠমকি ( কাই )—অঙ্গ-ভঙ্গী করিয়া ; ৬১৩ ; ২৮৮১ ;
ঠাঁই—( 'ঠান' দ্র° ) স্থান ; ১১৭ ;
ঠাকুরয়াল ( লি )—ঠাকুরের উপযুক্ত কার্য্য, মহিমা ; ৬৮৫ ;
ঠাঞি—( 'ঠান' দ্র° ) স্থান ; ১১৬ ;
ঠাট—১। আয়োজন, সাজ ; ৪৯ ;
২। মণ্ডলী ; ১০৫৭ ;
ঠাড়ই ( হি° )—দাঁড়াইল ; ৪১৯ ; ২০৩৬ ;
ঠাড়হি—দাঁড়ায় ; ২৭৭০ ;
ঠাড়ি—১। দাঁড়াইল ; ৪৮৩ ;
২। দাঁড়াইয়া ; ৫০৪ ;
ঠাড়ে—দাঁড়ায় ; ২৭৭২ ;
ঠান ( ব্রজ )—( স° 'স্থান', 'প্রা° 'ট্ঠাণ' ) স্থান ; ১৫৬ ; ১২৭৭ ;
ঠাম—( 'ঠান' দ্র° ) ১। স্থান, ঠাঁই ; ৩৭ ; ১১১ ;
২। ভঙ্গী ; ১২০ ; ১৪৬ ;
৩। শোভা ; ১৫৩ ;
ঠামা—( 'ঠাম' ও 'ঠান' দ্র° ) স্থান ; ৩১৯ ; ৩২০ ;
ঠায়—ঠাই ; ২০৩৭ ;
ঠার—১। ইঙ্গিত, ইশারা ; ১৪৮ ;
২। ইঙ্গিত-সূচক চালন করে ; ২৭৯৮ ;
ঠারাঠারি—পরস্পর ইশারা বা ইঙ্গিত ; ২৭৭ ;
ঠারিয়া—ইঙ্গিত করিয়া ; ৩০৮২ ;
ঠারে-ঠোরে—( 'ঠার' ও 'ঠোর' দ্র° ) ইঙ্গিত ও স্থান অর্থাৎ স্থানোচিত ইঙ্গিত ; ১১২২ ;
ঠাহর—ঠাওর, ঠিকানা ; ২৬৩১ ;
ঠিকন—ঠিকানা, নিশ্চয়-সূচক চিহ্ন ; ১৯৭৯ ;
ঠেকনা—ঠেস ; ২১৬ ;
ঠেকা—ঠেস, হেলান ; ১২০ ;
ঠেকিলুঁ—ঠেকিলাম ; ২৭৯ ;
ঠেটা—ধৃষ্ট ; ২৬৯৬ ;
ঠেরল—স্থগিত-কারী ; ১৫৫৭ ;
ঠেরত—ঠেলিবে, দূর করিবে ; ১৭১৮ ;
ঠেলই—ঠেলে ; ১০০ ;
ঠেলন—ঠেলার যোগ্য ; ১০০৭ ;
ঠেলবি—ঠেলিবি ; ৪৯ ;
ঠেলসি—ঠেলিতেছিস্ ; ৪১৭ ;
ঠেসন—ঠেস ; ২৯০৩ ;
ঠোর—( হি° 'ঠৌর' ) স্থান ; ১০৩২ ;

[ ড ]

ডগমগ—১। অস্থির, চঞ্চল ; ৪ ;
২। চঞ্চল-ভাবে ; ১০৯৬ ;
ডড়াই—দাঁড়াইল ; ২০৩৬ ;
ডমরু—বাদ্য-যন্ত্র-বিশেষ ; ২৭১ ;
ডম্ফ—বাদ্য-যন্ত্র-বিশেষ ; ২৯৬ ;
ডম্বর ( স° )—ঝাঁক, দল ; ১৯৩ ; ৩৪২ ;
ডর—( স° 'দর' ) ভয় ; ১২০ ;
ডরডর—ডাহুক-পক্ষীর শব্দ ; ১৭৫৬ ;
ডরবি—ভয় পাইবি ; ১৪৮৪ ;

ডরলি—( স্ত্রী° কর্ত্রী ) ভয় পাইল ; ২৬৩১ ;
ডরাসি—ভয় পাইতেছ ; ১৩৫৮ ;
ডাকই—ডাকে ; ৪ ;
ডাকউ—ডাকুক ; ১৯৯৬ ;
ডাকিনী—যাদু-বিদ্যার সাহায্যে মারণ, উচ্চাটন ইত্যাদি কার্য্যে অভিজ্ঞা স্ত্রী ; ২৫৬৫ ;
ডামর ( স° )—(স্ত্রী° 'ডামরী' ) চোর ; ২৪৬২ ;
ডারই ( ত )—নিক্ষেপ করে ; ৫৭৩ ;
ডারবি—নিক্ষেপ করিবি
ডাঁরল—নিক্ষেপ করিল ;
ডারলি—নিক্ষেপ করিলি ; ২৪৯৫ ;
ডারলুঁ—নিক্ষেপ করিলাম ; ৩৬৫ ;
ডারসি—ফেলিতেছ ; ৪৪০ ;
ডারহ্ —নিক্ষেপ কর ; ৩৬৭ ;
ডারি—নিক্ষেপ করিয়া ; ২৮৪ ;
ডারে—নিক্ষেপ করে ; ২৬১২ ;
ডালা ( লি )—উপহার দ্রব্যাদির সজ্জিত পাত্র ; ২৭৯ ; ২৯২ ;
ডাহিনী—( স° 'ডাকিনী' ) ডাইন্ ; ৮৭৭ ;
ডাহুক—( স্ত্রী°—ডাহুকি-কী ) পক্ষি-বিশেষ ; ১৪৪ ; ১৭৩৬ ;
ডিগর—( হি° 'ধগ্ড়া', 'ধগ্গড়' ) লম্পট ; ১৩৯০ ;
ডিণ্ডিম ( স° )—বাদ্য-যন্ত্র-বিশেষ ; ১০৭৯ ;
ডুকরি—উচ্চ-শব্দ করিয়া ; ৩৮৫৩ ;
ডুবইতে—ডুবিতে ;
ডুবল—ডুবিল ; ৩০০ ;
ডুবলুঁ—ডুবিলাম ; ২৮ ;
ডুবায়ই—ডুবাইয়া ; ২৫০৩ ;
ডুবায়ল—ডুবাইল ; ১৬২৬ ;
ডুবিছুঁ—ডুবিতেছি ; ৩১০১ ;
ডুরি—( 'ডোর' দ্র° ) রজ্জু, দড়ি ;
ডুবই—ডুবে ; ১৬২৭ ;
ডুবব—ডুবিবে ; ১৩৩১ ;
ডবল—ডুবিল ; ১৬২৭
ডূবহ—ডুব ; ৫০৯ ;
ডেরি—(?) ২৮০২ ;
ডোর—( স° 'ডোরক' ) ১। দড়ি, রজ্জু ; ২৮৮ ;
২। ফিতার মালা ; ২৮৮ ;
ডোর—( 'ডোল' দ্র° ) দোলে ; ১৭১১ ; ২১৯৬ ;
ডোর দেহ—ডোর অর্থাৎ রজ্জু দ্বারা বদ্ধ করিয়া রাখ ; ৬০ ;
ডোল ( লে )—দোলে ; ৪১ ; ৩৩৪ ;
ডোলত—দোলে অর্থাৎ ঘোরে ; ২৯১১ ;
ডোলনি—দোলন ; ১২৫৫ ;
ডোলয়ে—দোলে ; ১২৪৭ ;

[ ঢ ]

ঢঙ্গ—( স° 'দম্ভ' ) ১। কপট, ছল ; ৫৯৩ ;
২। ভঙ্গী ; ১৮৯ ;
ঢঙ্গিয়া—( 'ঢঙ্গ' দ্র° ) ঢঙ্গী, ভঙ্গীযুক্ত ; ১৪৩৮ ;
ঢরই—ঢলিয়া পড়ে, এলাইয়া পড়ে ; ১৬৮৩ ;
ঢরকত—( হি° 'ঢরক্না' ) ১। প্রবাহিত হয় ; ৬৬০ ;
২। ঢলকিয়া পড়িতেছে ; ২৮৩৩ ;
৩। প্রবাহ-রূপে নির্গত ; ২৭৮০ ;
ঢরকি—১। ঢলকিয়া অর্থাৎ উছলাইয়া ; ৪৫২ ;
২। ঢলিয়া ; ১০৮৮ ;
ঢরকে—ঢলকিয়া পড়ে ; ১৫২৮ ;
ঢর ঢর—ঢল-ঢলে, উচ্ছলিত ; ৩৪ ; ১২০ ;
ঢরত—ঢলিয়া পড়ে ; ৩৮২ ;
ঢল ঢল—ঢল-ঢলে, উচ্ছলিত ; ১৫২ ;
ঢলী—ঢলিয়া পড়িল ; ১৩২৪ ;
ঢামালি—উল্লাস-সূচক লাফা-লাফি ; ২৬২৯ ;
ঢার—ঢালিলাম ; ১৪২২ ;
ঢারই ( ত )—ঢালে ; ৫৯ ; ১৫৭৯ ;
ঢারউ—ঢালে ; ১৫৪৩ ;
ঢারল—ঢালিল ; ১০৭৮ ;
ঢারি—১। ঢালে ; ১৫৭৯ ;
২। ঢালিয়া ; ১০০১
ঢিট—( 'ঢীট' দ্র° ) ধৃষ্ট, শঠ ; ৭০০ ;
ঢীট—(স° 'ধৃষ্ট', হি° 'ঢীট্' ) ধৃষ্ট, শঠ ; ৫১৬ ; ৬০১ ;

ঢাঁটপনা—( 'ঢাঁট' ও 'পণা' দ্র°) ধৃষ্টতা, শঠতা ; ৬৪৫ ;
ঢুঁড়ই (ত)—ভ্রমণ করে ; ১৫০৩ ;
ঢুঁড়ি—ভ্রমণ করিয়া ;
ঢুলায়ই ( ত )—ঢুলায়, ঘুরায় ; ৩ ; ২৭৫ ;
ঢুলিয়া—হেলিয়া ; ১৫১৩ ;
ঢূঁড়ই—ভ্রমণ করে ; ১২৫৯ ;
ঢূঁড়ত ( য়ে )—ভ্রমণ করে ; ৫৯৮ ;
ঢূঁড়ব—তালাস করিব ; ৭১ ;
ঢেঠনা—( 'ঢাঁট' দ্র° ) ধৃষ্ট যুবক ; ১৪৬২ ;
ঢেরি—( হি° 'ঢের্' ) স্তূপ, রাশি ; ১৫৬১ ;
ঢোরি—ঢলিয়া ; ২৬৪০

[ ত ]

ত—( স° 'তু' ) ১। কিন্তু ; ২৯২ ; ১৪৯২ ;
২। নিশ্চয়ার্থে অব্যয় ; ২৯১ ; ২৯২ ;
৩। পদ-পূরণে অব্যয় ; ১১৮ ; ১৪৩ ;
ত—( স° 'তস্' প্রত্যয় ) হইতে ; ১৪৩৭ ;
তকল্লবি—( আ° 'তকল্লুফ্' ) ভদ্রতার রীতি-সম্মত ; ৬৪৩ ;
তও—( উ° 'তৌ' ; হি° 'তো', 'তৌ' ) তা হইলে ; ২৩৬৪ ;
তছু—( প্রা° 'তস্‌স' ; ব্র°, মৈ° 'তসু' ) তাহার ; ১২ ; ১৮ ; ১৬৯ ;
তটনি—তটিনী, নদী ; ৯০৮ ;
তটী ( স° )—তট ; ২১০ ;
তড়ঙ্ক—ভূষণ-বিশেষ ; ১৮৯৬ ;
তড়াবড়ি—তড়্-বড়্ করিয়া অর্থাৎ দ্রুত-ভাবে ; ২৬৯৬
ততহিঁ—( স° 'তত্র' ; অপ° 'তত্থ', তত্থি' ) ; সেখানে; ১৯ ; ৫৭ ; ২১৮ ;
ততি ( স° )—সমূহ ; ১৫৮৮ ;
১। তথি—( 'ততহিঁ' দ্র° ) সেখানে, তাহাতে ; ২৬১ ;
২। তথি—( স° 'তথা' ) সেইরূপ ; ৩৮৬ ;
তদুচীতি—( স° 'তদুচিত' ) উহার উপযুক্ত ; ২৮৫০ ;
তন—( হি° ) তনু, দেহ ; ২৯৬৬ ;
তনি—( স° 'তনুজা' হইতে ) তনয়া, কন্যা ; ১১৩৯ ;
তনি—( স° 'তনু' ; হি°, ব্র° 'তনিক' 'তনি' ) অল্প ; ১৬৯৭ ;
তনু—( স° ) ১। অঙ্গ, শরীর ; ৮৬ ;
২। কৃশ ; ৮৬ ;
তনু তনু—প্রত্যেক অঙ্গ ; ৭২৭ ;
তনুসুখ—( স° 'তনুসুখ' (?) ; হি° 'তন্‌সুক্' ) কার্পাস-সূত্র-নির্ম্মিত বহুমূল্য বস্ত্র-বিশেষ ; ২৭৭ ;*
তন্তু ( স° )—সুতা ; ১৯২৪ ;
তন্ত্র ( স° ) ১। শাস্ত্র, বিধান ; ১৩১০ ;
২। তার ; ৪৮৩ ;
তপত—তপ্ত, উষ্ণ ; ৪৫০ ;
তপন—( স° ) সূর্য্য ;
তপসি ( সী )—তপস্বী ; ২৫৩৮ ;
তপসিনি—তপস্বিনী ; ২৫১৩ ;
তব—( হি°, মৈ° 'তব্' ) তখন ; ১৫ ;
তব ধরি—তখন হইতে ; ৬৫ ; ১৫৫ ;
তবহিঁ—তখনি ; ৫৩ ;
তবহুঁ—তভু, তবু ; ৪৫ ; ২৯২ ;
তবে—( 'তব' দ্র° ) তখন ; ২৮৬ ;
তভু ( মু )—তবু ; ২৩৭ ; ২২৫০ ;
তরইতে—উত্তীর্ণ হইতে ; ৯৩৯ ;
তরকি—তর্ক করিয়া, বিবেচনা করিয়া ; ১৮৯৬ ;
তরথ—ত্রাস ; ৯৯৬ ;
তরথি—ত্রাস-যুক্ত হইয়া ; ২৮৮০ ;
তরথিত—ত্রাস-যুক্ত ; ১০৫১ ;
তরঙ্গিনি ( ণী )—১। তরঙ্গ-যুক্তা ; ১৩৪ ;
২। নদী ;
তরঙ্গিত ( স° )—তরঙ্গ-যুক্ত ; ২১৬ ;
তরঙ্গিয়া—তরঙ্গিত ; ১৪৩৮ ;
তরজন—তর্জ্জন ; ৭৯৪ ;
তরণ ( স° )—উত্তীর্ণ হওয়া, পার হওয়া ; ২৪৬২ ;

---

* 'আইন্-আকবরী' গ্রন্থে 'তন্‌সুক্' বস্ত্রের বিবরণ দ্রষ্টব্য।

সম্পাদক

তরণি ( ণী ) ( সং )—নৌকা ; ১৪১৮ ; ১৪২০ ;
তরণি ( সং )—সূর্য্য ; ১৩০৫ ;
তরল ( সং )—চঞ্চল ; ৮৬ ;
তরল বাঁশ—'তল্লাবাঁশ' অর্থাৎ ভিতরে ফোঁপরা এক-জাতীয় সরু বাঁশ ; ৮২৮ ; ২৬৩১ ;
তরল বাঁশী—( 'তরল বাঁশ' দ্রং ) তল্লাবাঁশের বাঁশী ; ৮২৮ ;
তরল মণি ( সং )—হারের মধ্যস্থিত বৃহৎ মণি ; ১ম ভাগ, ২০৯ পৃষ্ঠা ;
তরলিত ( সং )—চঞ্চল ; ২৩৫ ;
তরসি—( 'তরথি' দ্রং ) ; ১০০ ;
তরাস—ত্রাস, ভয় ; ৬৪ ; ২০৭ ;
তরাসই—ত্রাস-যুক্ত ; ১৮৯৬ ;
তরিয়া—উত্তীর্ণ হইয়া ; ৩৪৫ ;
তরুণা—তরুণ, যুবক ; ২৫১ ;
তরুণি—তরুণী, যুবতী ; ১০৫ ;
তরুণিম—( সং 'তরুণিমন্' ) যৌবন ; ৮৩ ;
তরে—( সং 'অন্তরম্' ; কৃং কীং 'আন্তরে' ) জন্যে ; ৩৫ ;
তর্ণক ( সং )—বাছুর ; ২৫১৩ ;
তলপ—( সং 'তল্প' ) শয্যা ; ৩৩৬ ;
তলপ—( আং 'তলব' ) আহ্বান ; ২৮৬৯ ;
তলপই—( হিং 'তলফ্না' ) ছটফট করে ; ২৭২২ ;
তলপায়—( হিং 'তলফ্না' ) ছটফট করে ; ২৬৮২ ;
তলপিত—যাহা শয্যায় পাতা হইয়াছে ; ৩২৮ ;
তলোয়ার—তরবারি, তরোয়াল ; ১৮২৩ ;
তল্প ( সং )—শয্যা ; ১৬৬০ ;
তহি ( হিং )—( '১। তথি' দ্রং ) তাহাতে ; ১০৫ ;
তহিক—তাহার ; ৫৬ ;
১। তাই—('তাহি' দ্রং ) সেখানে ; ২৮১ ; ১৮৭৫ ;
২। তাই—তাহাকে ; ১৩৮ ; ৩৫৮ ;
তাক—( সং 'তর্ক' শব্দ-জাত ) ; নিরীক্ষণ ; ৬৪১ ; ৮৫৭ ;
তাক—১। তাহাকে ; ৪৪১ ;
২। তাহার ; ১৬০ ;

তাকহু ( উং )—তাঁহাদের ( ? ) ; ১৫৪২ ;
তাকর—( মৈং 'তাকর' ) তাহার ; ১৬৯ ;
তাকিয়া—তাকাইয়া ; ৭৪৯ ;
তাজনি—তর্জ্জন ; ৭৪২ ;
তাজে—তর্জ্জন করে ; ৭৪১ ;
তাড়—( সং 'তাড়ঙ্ক' শব্দ-জাত ? ) বাহুর ভূষণ-বিশেষ ; ১০০৯ ;
তাড়ল—তাড়না করিল ; ২৪৭৬ ;
তাড়ি—তাড়না করিয়া ; ১৮৯৬ ;
তাণ্ডব ( সং )—উদ্দণ্ড নৃত্য ; ২১৬৪ ;
তাণ্ডব ( স্ত্রীং 'তাণ্ডবী' )—স্কন্ধ-দান-কারী ( হরিণ ) ২৬০১ ;
তাত ( সং )—পিতা ; ১৫৯৬ ;
তাতল—( সং 'তপ্ত' ; হিং 'তত্তা', 'তাতা' ) তপ্ত, উষ্ণ ; ১৭৪ ;
তাথ ( থে )—তাহাতে ; ৩৫৩ ; ৪৭৪ ;
তান—সুরের মূর্চ্ছনা ; ২৬ ; ১০৮৮ ;
তানে—( পূং বং ) তাঁহাকে ; ১১১৯ ;
তাপ ( সং )—১। উষ্ণতা ;
২। সন্তাপ ; ৭৭০ ;
তাপনি—( সং 'তাপনী' ) তপন-কন্যা, যমুনা-নদী ; ১০৪৫ ;
তাপায়ত—তাপিত করে ; ৭৭০ ;
তাপায়ল—তাপিত করিলাম ; ১৭৫৩ ;
তাপায়লুঁ—তাপিত হইলাম ; ১৭১২ ;
তাপায়সি—তাপিত করিতেছ ; ৪৫ ;
তাপিনি ( নী )—তাপিনী, তাপ-যুক্তা ; ১৬০ ; ১৭৩০ ;
তামরস ( সং )—পদ্ম ; ৪৮৮ ;
তায়—১। তাহাকে ; ২৩ ; ২৭ ;
২। তাহাতে ; ৯৪ ;
তার—( সং 'তারা' ) ; ১। তারা, নক্ষত্র ; ৩৮৭ ;
২। চক্ষুর তারা ; ১৫১ ;
তারক ( সং )—১। নক্ষত্র, তারা ; ২৯৪৮ ;
২। চক্ষুর তারা ; ২৯১৩ ;

তার-হার ( স° )—তারার স্থায় উজ্জ্বল মণি দ্বারা রচিত হার ; ৭৮৯ ;
তারা-পতি ( স° )—চন্দ্র ; ৩৫০ ;
তারি—( 'তালি' দ্র° ) তাল ; ২৮৮৪ ;
তারুণ—( স° 'তারুণ্য' ) যৌবন ; ৮৩ ;
তারে—তাহার জন্যে ; ৭৮১ ;
তালি—( সং 'তালী' ) তাল ; ২৮৮৪ ;
তাহ—( 'তাহাঁ' দ্র° ) সেখানে ; ২১ ;
তাহ ( হি )—( 'তাহিঁ' দ্রং ) ; ২১ ;
তাহাঁ—( সং 'তত্র' ; হিং, মৈ° 'তহাঁ' ) সেখানে ; ২৩৫ ;
তাহিঁ—( 'তাহাঁ' দ্রঃ ) ; সেখানে ; ৪৫৮ ;
তিতল –( সং 'তিম' ধাতু—আর্দ্রীভাবে ; হিং, মৈং 'তীতল' ) আর্দ্র, ভিজা ; ২০৭ ;
তিত ( তা )—( স° 'তিক্ত' ) তিক্ত-রস ; ৯১৮ ;
তিতিছে—ভিজিতেছে ; ৭১৫ ;
তিতিল—( 'তিতা' দ্রঃ ) তিক্ত করিল ; ৮৭৪ ;
তিতিল—( 'তিতল' দ্র° ) সিক্ত হইল, ভিজিল ; ৬৭৭ ;
তিমিত—স্তিমিত, স্তব্ধ ; ১৮২৬ ;
তিমির ( স° )—অন্ধকার ; ১৩২ ;
তিয়াজল—ত্যাগ করিল ; ১৮৯৬ ;
তিয়াস—( স° 'তৃষা' ) তৃষ্ণা ; ৫০৬ ;
তিয়াসল—তৃষিত হইল ; ৬১ ;
তিরপিত—তৃপ্ত ; ৭০১ ;
তিরযক—তির্য্যক্-যোনি পক্ষী ইত্যাদি ; ১৬৭৫ ;
তিরি—( স° 'স্ত্রী' ; মৈ° 'তিরিআ' ) স্ত্রী ; ১১৮ ;
তিরিথি—তীর্থ ; ৬১৭ ;
তিরিভঙ্গ—ত্রিভঙ্গ ; ৬৫২ ;
তিরিষা—তৃষ্ণা ; ১৮৬০ ;
তিরোধান ( স° )—অন্তর্দ্ধান, অদৃশ্য হওয়া ;
তিরোহিত—১। অন্তর্হিত, দূরীভূত ; ৫৪৭ ; ২। গুপ্ত ; ২৭৭৪ ;
তিল ( সং )—১। শস্য-বিশেষ ; ২৪ ; ২। অণু-মাত্র সময় ; ২৯ ;
তিল আধ—( সং 'তিলার্দ্ধ' ) অর্দ্ধ-তিল-পরিমিত কাল ; ২৮৫ ;
তিলা—চিনি ও তিল দ্বারা তৈরী মিষ্টদ্রব্য-বিশেষ ; ২'৯৫ ;
তিলাঞ্জলি ( সং )—মৃত ব্যক্তির আত্মার তৃপ্তি-উদ্দেশ্যে প্রদত্ত তিল সহ জলাঞ্জলি ; ইহা হইতে 'অন্তিম-বিদায়-সূচক কার্য্য' অর্থ আসিয়াছে ; ১২৪ ; ৭৭৭ ; ৭৮০ ;
তিসিত—তৃষিত, তৃষ্ণা-যুক্ত ; ১৬৩ ;
তিহোঁ—তিনি ; ১৮৫২ ;
তীখন ( ণ )—তীক্ষ্ণ ; ১১৪ ; ৭৮৯ ;
তীতল—( 'তিতল' দ্র° ) সিক্ত, ভিজা ; ২০৮ ; ৭৫৪ ;
তীলক—তিলক ; ৪৮২ ;
তু—( হিং 'তু' ) তুমি ; ৫৩১ ;
তুঙ্গ ( সং )—উচ্চ ;
তুন্দ ( স° )—উদর ; ২৬১৩ ;
তুন্দবন্ধ ( সং )—কমর-বন্দ্ ; ২৬১৩ ;
তুয় ( য়া )—(স° 'তব' ; প্রা°, মৈ° 'তুঅ') তোমার ; ৩৭ ; ১৬৮৩ ;
তুরিজতিক—( সং 'তৌর্য্যত্রিক' ) নৃত্য, গীত ও বাদ্য, ১০৯১ ;
তুরিত—ত্বরিত, সত্বর ; ৬ ; ৩৭ ;
তুল—( সং 'তুলা') দ্রব্য ওজন করার যন্ত্র ; ৯১৯ ;
তুল—তুল্য ; ৭১ ;
তুলি ( লী )—তুলা-পূর্ণ তোষক ; ৩৩০ ;
তুলী ( স° )—গদী ; ২৬১৬ ;
তুষদহ—( সং 'তুষ-দহন' ) ; তুষের আগুন ; ৪৪২ ;
তুষানল ( স° )—তুষের আগুন ; ৪৭ ;
তুষার ( স° )—বরফ ; ১৮১৪ ;
তুহার ( রি )—তোমার ;
তুহিন ( স° )—তুষার ; ৩২৬ ;
তুহিনকর (স° )—চন্দ্র ; ১৮৯৬ ;
তুহুঁ—তুমি ; ৯৭ ;
তূ (হি° )—তুমি, তুই ;

তূণ ( সং )—বাণের আধার ; ৭৪ ;
তুর—তুরী, বাদ্য-বিশেষ ; ১৪৮৭ ;
তূর্ণ ( সং )—শীঘ্র ; ২৬১৩ ;
তুল—১। তুল্য ;
২। যোগ্য ; ৩৫৮ ;
তুল ( সং )—তুলা ; ৬৯ ;
তুলনা—তুলা দ্বারা পূরণ ; ২৭০১ ;
তৃষ্ণ—সতৃষ্ণ, লালসা-যুক্ত ; ২৫৭৯ ;
তেঁ—( 'তহিঁ' দ্র° ) তাহাতে ; ৬৩০ ;
তেঁ ( তে )—১। সহার্থে ৩য়া-বিভক্তির চিহ্ন ( 'সে' তু° ) সহিত ; ২৮৩৩ ;
২। ( করণ-কারকের ৩য়া-বিভক্তির চিহ্ন ) দ্বারা ; ২৮৩১ ;
৩। ৫মী-বিভক্তির চিহ্ন ; ১০৭১ ; ২৮৩৩ ;
তে—তাই, সে জন্য ; ১৬২ ; ১৯৩ ;
তে ( সং )—তোমার ; ১২৬৩ ;
তেজই—ত্যাগ করে ; ৪৭ ;
তেজউ—ত্যাগ করুক ; ৫৩২ ;
তেজত—১। ত্যাগ করে ; ৯৭ ;
২। ত্যাগ করিতে ; ৯৭ ;
তেজব—ত্যাগ করিবে ; ১৯৭৫ ;
তেজল—ত্যাগ করিল ; ২৫১ ;
তেজলি—( স্ত্রী° কর্ত্রী ) ত্যাগ করিল ;
তেজলুঁ—ত্যাগ করিলাম ;
তেজসি—ত্যাগ করিতেছ ; ১৩৮ ;
তেজিয়ান—তেজীয়ান্, তেজস্বী ; ২৮৬৩ ;
তেঞি—তাই, সে জন্য ; ২০৭ ;
তেন—সেই প্রকার ; ২৩৭৬ ;
তেনা—টেনা, ছিন্ন-বস্ত্র ; ৬৪৩ ;
তেয়াগল—ত্যাগ করিল ; ১৬৩ ;
তেয়াগি—ত্যাগ করিল ; ৬১৭ ;
তেয়াগিয়া—ত্যাগ করিয়া ; ১৫৩ ;
তেয়াগিলুঁ—ত্যাগ করিলাম ; ৮৩৬ ;
তেরছ—( সং 'তির্য্যচ্' ) বক্র ; ২৮ ;
তেরা—( হি° 'তেরা' ) তোমার ; ৩১৬ ;
তেরি—( হি° 'তেরি,' সম্বন্ধ-যুক্ত পদ স্ত্রীলিঙ্গ স্থলে ) তোমার ; ২৮৮৯ ;
তেহার—( হি° 'তেহ্বার' ) উৎসব ; ১৪১৫ ;
তৈখন—তখন ; ১২ ; ৫৩ ;
তৈছন—( সং 'তাদৃশ', 'ঐছন' তু° ) তেমন ; ২৭২ ;
তৈছে—( 'তৈছন' দ্র° ) তেমন ; ৮৫৮ ;
তো—( হি° 'তূ' ) তুমি, তুই ; ৯৫ ; ৯৬ ;
তোই—তোমাকে ; ৫৬১ ;
তোড় ( ড়ই )—ছিঁড়ে ; ৪৫৮ ; ২০৫৮ ;
তোড়ক—তোড়া ; ১৫২৮ ;
তোড়ল—ছিঁড়িল ; ২৫১ ;
তোড়লমল্ল—( সং 'মল্লতোড়ল' ) চরণের অলঙ্কার-বিশেষ ; ২৪ ;
তোড়ি ( ড়িয়া )—ছিঁড়িয়া ; ১৪৯৯ ; ২৫১৮ ;
তোমা—তোমাকে ; ২২৬ ; ২৮৫ ;
১। তোয়—১। তোমাকে ; ৩৭ ; ৮৭ ;
২। তোমায় ; ১১৯ ; ১৩৭ ;
২। তোয় ( সং )—জল ; ১৫৫৭ ;
তোর—(সং 'তূর', 'তূরী' ) বাদ্য-যন্ত্র-বিশেষ ; ২৮৪৩ ;
তোরা ( রি )—তোমার ; ৪১ ; ১৭০ ; ৩৩১ ;
তোরা ( সং 'ত্বরা' )—সত্বরতা ;
তোলাই—তুলিয়া ; ৮৬৮ ;
তোলোঁ—তুলি ; ৮১২ ;
তোষণি—তোষক ; ৭১১ ;
তোষয়ে—তুষ্ট করে ; ৪৮০ ;
তোহার-রা-রি—তোমার ; ৩০১৬ ;
তোহি—তুমি ; ৪০৬ ;
তোহে—১। তোমাকে ; ৫৬ ;
২। তোমায় ; ১২৭ ;
তৌর্য্যত্রিক ( সং )—নৃত্য, গীত ও বাদ্য—এই ত্রিবিধ অঙ্গ-বিশিষ্ট সঙ্গীত ; ২৬৪৩ ;
তৌলাইলুঁ—তুল দ্বারা মাপিলাম ; ৯১৯ ;
ত্রিপথ-গামিনী—গঙ্গা ; ১৯৭৫ ;
ত্রীণ—তৃণ ; ঘাস ; ১৭৫৪ ;

[ থ ]

থকিত—স্থগিত ; ১৩৬ ; ৮২৯ ;
থড়া—( ? ) ১৫৭৫ ;
থম্বি—স্তম্ভিত হইয়া ; ২৫০১ ;
থর—( সং 'স্তর' ) থাক্ ; ২৯১ ;
থরকয়ে—( হিং 'থিরক্‌না' ) থর্-থর্ করিয়া কাঁপে ;
২০১0 ;
থরহরি—১। থর্‌থর্ করিয়া ; ৫১ ;
২। কম্পিত ; ৩৯৮ ;
থল—স্থল, স্থান ; ২৮৮৩ ;
থল কমল—স্থল-কমল ; স্থল-পদ্ম ; ২৮০ ;
থাকয়ে—থাকে ; ৩০ ;
থানা—( সং 'স্থান' ) আড্ডা ; ১২১ ;
থাপি—স্থাপিত করিল ; ২৩৬২ ;
থাবর—স্থাবর ; ৪৮০ ;
থায়—থই অর্থাৎ তল পায় ; ৯১৩ ;
থারি—( হিং 'ঠাড়ি' ) ১। দাঁড়াইল ; ২৪০ ; ৫৫৮ ;
২। থাকিয়া ; ২৭৫৩ ;
থারি—( সং 'স্থালী' ) থালা ; ১২০৯ ;
থির—( সং 'স্থিরী' ; হিং, মৈং 'থির' 'থীর' ) স্থির ;
২২১ ;
থীর—( 'থির' দ্রং ) ১। স্থির ; ১৭৫ ; ১৮১৪ ;
২। স্থিরতা ; ১৩৮ ; ৬৭৬ ;
থু—থুতু ; ৯৫৪ ;
থুঞা—থুইয়া ; ৭৮৬ ;
থেহ ( হা )—( সং 'স্থিত' ; অপং 'থিঅ', 'থেয়' )
১। স্থিরতা, স্থৈর্য্য ; ৪২১ ;
২। অবলম্বন ; ৯৯৯ ;
৩। স্থিতি ; ১৬৩৩ ;
থোপা—( সং 'স্তবক' ) গুচ্ছ, থোপ্‌না ; ২৯৬ ;
থোব—থাবা ; ৬৪৩ ;
থোয়—১। রাখে ;
২। থুইয়া ; ২০৩ ;
থোয়লি—থুইলা ; ১৬৯৬ ;
থোর ( রি )—( হিং, মৈং 'থোড়া' 'থোড়ি' ) অল্প ;
১৬৫ ; ১৭৪ ;

[ দ ]

দংশ ( সং )—দংশন, কামড় ; ৭০ ;
দংশইতে—দংশন করিতে ; ৩০১ ;
দংশন ( সং )—কামড় ; ১০১ ;
দংশল—দংশন করিল ; ২৮ ; ১৯২ ;
দউ—দুই ; ১০৫৯ ;
দক্ষ ( সং )—নিপুণ ; ২৮৯৯ ;
দখিণ ( ন )—দক্ষিণ ; ৭৫ ;
দগদগি—জ্বালা ; ৮২৭ ;
১। দগধ—দগ্ধ, পোড়া ; ১৭৫ ;
২। দগধ—দগ্ধ কর ; ৪১১ ;
দগধই ( য়ে )—দগ্ধ করে ; ১৮২ ; ৩৩৬ ;
দগধল—১। দগ্ধ করিল ; ৭৩ ;
২। দগ্ধীকৃত, দগ্ধ ; ৪ ;
দগধসি—দগ্ধ করিতেছ ; ৪২৮ ;
দগধি—দগ্ধ করিয়া ; ৪৪৩ ;
দগধে—দগ্ধ করে ; ১৮৪ ;
দড়—( 'দঢ়' দ্রং ) দৃঢ়, নিশ্চিত ; ১১৮ ;
দড়া—স্থূল রজ্জু ; ৬৪৫ ;
দড়াইলুঁ—নিশ্চিত করিলাম ; ২৭৯ ;
দঢ়—( সং 'দৃঢ়' ) দৃঢ়, নিশ্চিত ; ২২৬ ;
দঢ়াইলুঁ—( 'দড়াইলুঁ' দ্রং ) নিশ্চিত করিলাম ; ৩৩ ;
দঢ়িয়া—দৃঢ় করিয়া ; ২২০৮ ;
দণ্ড ( সং )—১। শাস্তি ;
২। যষ্টি, লাঠি ; ৪ ;
দণ্ডক ( সং )—কবিতার ছন্দ-বিশেষ ; ৪৮৮ ;
দধি-লোল ( সং )—দধির জন্য চঞ্চল অর্থাৎ লোভ-যুক্ত
( শ্রীকৃষ্ণের প্রিয় বানর-বিশেষ ) ২৪৮২ ;
দনুজ ( সং )—দৈত্য ; ১৯০১ ;
দন্দ—( সং 'দ্বন্দ্ব' ) ১। বিবাদ ; ২০১ ; ৩১৪ ;
২। সন্দেহ ; ৪০২ ; ১০১২ ;
৩। বিপদ্ ; ৪৫৫ ;

দর্পিদার—( ? ) ; ১০৭১ ;
দবদাহ—দাবানল ; ১৭৯০ ;
দমন ( সং )—১। নির্য্যাতন ;
২। দমন-কারী ; ১০৩২ ;
দমন-লতা—( সং 'দমনক-লতা' ; হিং, মৈং 'দৌনা-লতা' ) এক-জাতীয় সুগন্ধি-লতা ; ২৫২ ;
দম্ভ ( সং )—১। গর্ব্ব ; ৪০৬ ;
২। ছল ; ২৭৩৯ ;
দয়িত ( সং )—প্রিয়তম ; ১৯০১ ;
দরদরাইতে—গল্-গল্ করিয়া ; ২২০০ ;
দরপ—দর্প ; ১০২০ ;
দরপই—দর্প করে ; ১০২০ ; ১৮১৭ ;
দরপই—দ্রব হয় ; ২৯৯৭ ;
দরপক—১। দর্প-কারী ; ১০৩২ ;
২। কন্দর্প ; ১৯০১ ; ২৮৯৬ ;
দরপণ ( ণী )—দর্পণ, আয়না ; ২০৬ ; ৬৭৭ ;
দরবয়ে—দ্রব হয় ; ১৪৮ ;
দরবার ( ফাং )—রাজ-সভা ; ১৩৮৯ ;
দরবি—দ্রবিয়া, দ্রবীভূত হইয়া ; ২৪৬২ ;
দরবিত—দ্রবীভূত ; ৫৫৮ ;
দরবে—দ্রব হয় ; ৬৩৫ ;
দরশ ( শন)—( সং 'দর্শন' ; হিং, মৈং 'দরস্' ) দর্শন ; ১২৬ ; ২৮৫ ;
দরশই—দর্শন করে ; ১৮৮১ ;
দরশক—দর্শক, দর্শন-কারী ; ৫১ ;
দরশাই—দেখাইয়া ; ২৫৯ ; ১৮১৫ ;
দরশাইতে—দেখাইতে ; ২৫৯ ;
দরশায় ( য়ই )—দেখায় ; ৩১৮ ; ১৩১৬ ;
দরশায়ল—দেখাইল ; ১০০৩ ;
দরশায়লুঁ—দেখাইলাম ; ২৫১ ;
দরশায়লি—দেখাইলি ; ১৩৯ ;
দরশায়সি—দেখাইতেছে ; ৩৭১ ;
দরশি—১। দেখাইয়া ; ৫২ ;
২। দেখিয়া ; ৭৩ ;
দরিয়া ( ফাং )—সমুদ্র ; ৮৮১ ;
দল ( সং )—১। ফুলের পাপড়ি ; ১৭৩ ;
২। পত্র, পাতা ; ৭৫ ; ১২৮ ;
৩। সমূহ ;
৪। পক্ষ ; ১০৪ ;
দলই—দলিত করে ; ২৩৫ ;
দলন ( সং )—মর্দ্দন ; ১৭১ ;
দলিত—মর্দ্দিত ; ১৯০১ ;
দশইতে—দংশন করিতে ; ৫৩ ;
দশন ( সং )—দাঁত ; ১৯৫ ;
দশন-বসন ( সং )—দশনচ্ছদ, ওষ্ঠ ; ২৪৬২ ;
দশবান—( হিং 'দশবান্নি সোনা' তুং ) বিশুদ্ধতম ; ৪১ ; ৪৭৬ ;
দশমি-দশাশ্রমি—দশমি ( মী ) দশা অর্থাৎ মৃত্যুর আশ্রমি ( মী ) অর্থাৎ অবলম্বন-বিশিষ্ট ; ১৮৮১ ;
দশমী দশা ( সং )—রস-শাস্ত্রের বর্ণিত বিরহের দশটি অবস্থার মধ্যে শেষ অবস্থা অর্থাৎ মৃত্যু ; ১৭৯ ;
দহ—( সং 'দহন' ) ; অগ্নি ; ৪৪২ ; ১৮১১ ;
দহ—( সং 'হ্রদ' ; অপং, 'হ্রদ', 'দহ' ) অকৃত্রিম বৃহৎ জলাশয় ; ৪৪১ ; ১৫৮৭ ;
দহ ( হই )—দগ্ধ করে ; ২১৭ ; ১৮১১ :
দহইতে—পোড়াইতে ; ১৫০ ;
দহ দহ—দগ্ধ-প্রায় ; ১৯০১ ;
দহন—দগ্ধ ; ৪০৬ ;
দহন ( সং )—অগ্নি ; ১৫৮ ;
দহনা—( 'দহন' দ্রং ) অগ্নি ; ৪০৫ :
দহয়ে—পোড়ে ; ১৮৩ ;
দাঁড়াগুলি—ঐ নামের ক্রীড়ার উপকরণগুলি ; ১১৯৫ ;
দাই—দায়ী, দায়ক ; ৩০৭২ ;
দাখ—( সং 'দ্রাক্ষা' ) কিস্মিস্ ;
দাগ—(ফাং 'দাগ' ) দাগ, চিহ্ন ; ৩৭১ ; ৩৮৬ ;
দাগিয়া—চিহ্ন দিয়া ; ১৩৬৫ ;
দাড্যা—দাঁড়ী অর্থাৎ তুলার দণ্ড ধরিয়া ওজন-কারী ; ২৩১৩ ;
দাদুর—দর্দ্দুর, ভেক ; ১৫৫৭ ;

দাদুরি (রী)—(সং 'দর্দ্দুরী') ভেকী; ১৪৪;

দান (সং)—১। শুল্ক, মাশুল; ১৩৯৩;

২। পাশা-খেলার দান;

দানি—('দানী' দ্রঃ) ১৩৫৩;

দানী (সং)—মাশুল আদায়-কারী; ১৩৭৬;

দাপনা—উরুর পার্শ্বের ভাগ; ৬৪৩;

দাপনি—দর্পণ; ১৪০২;

দাব—(সং 'দাবানল') দাবানল; ১৯১৯;

দাব (সং)—বন; ১৭৯৩

দাবই—(সং 'দ্রাবি' ধাতু) বিদ্রাবিত করে, তাড়ায়; ১৯১৯;

দাব-দহন (সং)—দাবানল;

দাবানল (সং)—কাষ্ঠে কাষ্ঠে ঘর্ষণদ্বারা যে অগ্নি উৎপন্ন হইয়া বন দগ্ধ করে;

দাম (সং)—১। মাল্য; ৫৭; ৩১০;

২। সমূহ; ১০৩২;

দামা—('দাম' দ্রঃ) সমূহ; ৩১৯;

দামিনি (নী)—বিদ্যুৎ; ২৭০; ৩০২;

দামিনি (নী)—দাম-যুক্তা, মাল্য-যুক্তা; ২৭০;

দায় (সং)—ক্ষতি অর্থাৎ সঙ্কট; ১২৫; ৭১৯;

দায়—(সম্ভবতঃ ফাঃ 'দাদ্' আইনের বিচার হইতে) দোহাই; ১১৬;

দারি—(সং 'পর-দার', হিং 'দারি'—বলপূর্ব্বক গৃহীতা বাঁদী; তুঃ উঃ 'দারি'—বেশ্যা) পরদার-গমন, বেশ্যা-গমন; ৬৪৩;

দারিদ—১। (সং 'দারিদ্র্য') দরিদ্রতা, অভাব; ৬৯৯;

২। (সং 'দারিদ্র') দরিদ্র; ৫২;

দারিদ্র্য (সং)—দরিদ্রতা; ৮৮৭;

দারু (সং)—শুষ্ক কাষ্ঠ; ১৫;

দারুণ (সং)—তীব্র; ১৯৪;

দারুণী—(সং 'দারুণা') নিষ্ঠুরা; ৭৮০;

দালাল—(ফাঃ 'দল্লাল') ক্রেতা-বিক্রেতার মধ্যবর্ত্তী কারবার-কারী

দাসি—(সং 'দাস্য'; উচ্চারণ 'দাসিয়') দাস্য; ৩০৩২;

দাহ (সং)—জ্বালা; ৪৩৩;

দাহ (হই)—দহন করে; ৪৪২; ১৮৬৫;

দাহিতে—পোড়াইতে; ১০৯;

দিগ—দিক্; ১৫৬;

দিগম্বর (সং)—উলঙ্গ; ৪০১;

দিগান্তর—(সং 'দিগন্তর') দূরে; ০৬৩;

দিজরাজ—(সং 'দ্বিজ-রাজ' দ্রঃ); ১৩৪২;

দিঠি (ঠিয়া)—১। দৃষ্টি; ৬১, ১৯৭৪;

২। নয়ন; ১১০;

দিন—দীন, দরিদ্র; ১০;

দিনকর (সং)—সূর্য্য; ১৫৬;

দিনি—দিন; ৮৯;

দিব (ব্য)—দিব্য, শপথ; ২৫৬; ৮১১;

দিয়ে—১। দেই; ২০৩;

২। (হিং 'দিয়া') দিয়াছ; ১৬৯৫;

৩। দিলেন; ২৯৬৯;

দিল—(ফাঃ 'দিল্') মন; ৬৪৬;

দিলুঁ—দিলাম; ৯৮;

দিলে—দিল; ১২১; ১৬০৫;

দিশ—দিক্; ১২;

দিশই—(সং 'দৃশ' ধাতু—'দৃশ্যতে') দেখা যায়; ১৭৭;

দিশার—দিক্-দর্শক; ১০০৩;

দিশি—দিকে; ১৬২;

দিশি দিশি—চতুর্দ্দিকে; ১৭১;

দী—দেই; ৬৮৫;

দীগ—দিক্; ৩৪২;

দীগবসন—(সং 'দিগ্বসন') দিগম্বর, উলঙ্গ; ৩৮০;

দীগ-ভরাঁতি—দিক্-ভ্রান্তি, দিক্-ভুল; ৩৪২;

দীঘ—দীর্ঘ; ৯৩;

দীঘল—দীর্ঘ; ৪৮;

দীজে—(হিং 'দীজিএ') দিউন; ২৮৫৮;

দীঠ (ঠি)—১। দৃষ্টি; ১০১; ১৯৪;

২। নয়ন ; ৫৬ ;
দীন—দিন ; ২১২ ;
দীপতি—দীপ্তি ; ১৬২ ;
দীপি—( সং 'দ্বীপিন্' ), নেকড়ে বাঘ ; ৬১১ ;
দীপ-ধর ( সং )—মশালচি ; ১৫১৯ ;
দীব—দিব্য, শপথ ; ৯৮ ;
দীশ—দিক্ ; ১৮২৫ ;
দীশই—( 'দিশই' দ্র° ) দেখা যায় ; ১৫৭ ; ২৬৮০ ;
দুকুল—( 'দুকুল' দ্র° ) উড়্নী ; ৩০২ ;
দুকুল—( সং ) উড়্নী ; ৬৯ ;
দুখদ—দুঃখ-দায়ক ; ১৭৭ ;
দুখলি—( হিং 'দুখিয়ারী' ) দুঃখিতা ; ১৯১৮ ;
দুখায়ত—( সং 'দুঃখায়' ধাতু—'দুঃখায়তে' ) দুঃখিত হয় ; ৭১ ;
দুখিত—দুঃখিত ৪৭ ;
দুগুলি—দুইটি গুল্ অর্থাৎ শির-বিশিষ্ট ; ২১০ ;
দুজে—দ্বিতীয়ত ; ১৭১৩ ;
দুত—দূত ; ১৫৯৯ ;
দুতি—দূতী ; ১২৯ ;
দুন—( সং 'দূন' ) ক্লান্ত ; ২৫৩২ ;
দুন ( দু )—( হিং 'দোনোঁ' ) দুই ; ২৩১১ ; ২৩৫১ ;
দুন্দুভি—বাদ্য-যন্ত্র-বিশেষ, দামামা ; ১১২০ ;
দুবর—দুর্ব্বল ; ১৬২ ;
দুবলা—দুর্ব্বলা ; ২৫১১ ;
দুবরী—দুর্ব্বলা ; ১৮৭৮ ;
দুয়—( সং 'দ্বয়' ) দুই ; ২২০ ; ২৩১ ;
দুর—দূর ; ২২০ ; ২৩৩ ;
দুর-অবগাহ—( 'অবগাহই' দ্র° ) দুর্ব্বোধ্য ; ৫৫ ;
দুরগত—( সং 'দুর্গতি' ) দুরবস্থাপন্ন ; ৬১৭ ;
দুরগত—( সং 'দুর্গতি' ) দুরবস্থাপন্ন ; ১ ; ১৮ ;
দুরগম—দুর্গম, দুর্ব্বোধ্য ; ৯৪৩ ;
দুরগহ—( সং 'দুগ্রহ' ) ১। মন্দ আগ্রহ-যুক্ত ; ৪৫৫ ;
২। দুষ্ট গ্রহ ; ৪৫৫ ; ১৮৫৮ ;
দুরঘট—দুর্ঘট, দুষ্প্রাপ্য ; ৬২২
দুরজন—দুর্জ্জন ; ২৩০ ;
দুরতর—( সং 'দূরতর' ) অতিশয় দূর ; ৫৮০ ;
দুরতর—দুস্তর, দুঃসাধ্য ; ২৮৯৬ ;
দুরদিন—( সং 'দুর্দ্দিন' ) মেঘাচ্ছন্ন দিন ; ৩৪৯ ;
দুরদীন—দুর্দ্দিন, মন্দ দিন ; ৫০৭ ;
দুরন্তর—দূরবর্ত্তী স্থান ; ৩১৮ ;
দুরবল—দুর্ব্বল ; ৯৬ ;
দুরবার—দুর্ব্বার, দুর্দ্দমনীয় ; ১৩১০ ;
দুরবিহি—দুষ্ট বিধাতা ; ১৮৪১ ;
দুরভান—( সং 'দুর্ভান' ) বিপরীত ধারণা ; ৪২৭ ;
দুরমতি—দুর্ম্মতি, দুর্ব্বুদ্ধি ; ৮ ;
দুরযশ—দুর্যশ, অখ্যাতি ; ২৫০২ ;
দুরাপ ( সং )—দুর্ল্লভ ; ৩১৫ ;
দুরিত ( সং )—পাপ ; ৬১৭ ;
দুরুজন—দুর্জ্জন ;
দুরুবঞ্চ—( সং 'দুর্ব্বঞ্চ' ) কষ্টে বঞ্চনার যোগ্য ; ১০১৪ ;
দুর্গত ( সং )—দুরবস্থাপন্ন ; ২১৯৪ ;
দুর্মেধ—( সং 'দুর্মেধাঃ' ) দুষ্ট বুদ্ধি-যুক্ত ; ২৫৬২ ;
দুলহ ( হিং )—দুর্ল্লভ ; ৫২ ; ১২৩ ;
দুলহিনি—দুর্ল্লভা ; ২৯৬৮ ;
দুলারি—( 'দুলালি' দ্র° ) আদুরে মেয়ে ; ২৮৫৯ ;
দুলাল—( সং 'দুর্ল্লালিত', হিং 'দুলার' ) ১। আদুরে ছেলে ; ২৭৭ ;
২। মনোহর ; ১০৬৬ ;
দুলালি ( স্ত্রী )—( 'দুলাল' দ্র° ; স্ত্রী° ) আদুরে মেয়ে ; ২৮০২ ;
দুলালিয়া—( 'দুলাল' দ্র° ) আদুরে ছেলে ; ১১৬১ ;
দুলিত—দোলিত, চঞ্চল ; ১০৭৯ ;
দুল্লভ—দুর্ল্লভ ; ৩৬৫ ;
দুষ্‌খ—( সং 'দুষ্‌খ' ) দুঃখ ; ১৭৭৬ ;
দুসহ—দুঃসহ, অসহ্য ; ১৯০১ ;
দুহাই—দোহাই ; ১০৮০ ; ২৮০২ ;
দুহুঁ ( দু )—( হিং, মৈং 'দুহু' ) উভয় ; ২৮৭ ;
দুহুঁকর—উভয়ের ; ৫১ ;
দুহুঁ—উভয়ের পক্ষে ; ২৮৭ ;

দুখ—দুঃখ ; ৭১ ; ৮৭ ;
দৃগঞ্চল ( সং )—নয়নের প্রান্ত ; ৪৮২ ;
দুত্তর—দুস্তর, দুর্গম ; ১০০১ ;
দুধ—( হিং, মৈং 'দুধ' ) দুগ্ধ ; ২৪৫ ;
দুপর—দ্বি-প্রহর, মধ্যাহ্ন ; ১৫৬ ;
দুবর ( স্ত্রীং 'দুবরি' )—দুর্ব্বল ; ১৬২ ; ১৭১ ;
দুষণ ( সং )—দোষারোপ ; ৩৬১ ;
দুষহ—দোষ দেও ; ৫৯৩ ;
দৃষ্ট ( সং )—দর্শন ; ২৩ ;
দে—( সং 'দেহ', হিং 'দেহ্' ) দেহ ; ১৪৪ ;
দে—( 'দেয়া' দ্রং ) মেঘ ; ১৪৫ ;
দেই—১। দেয় ; ২ ; ১১ ;
২। দিয়া ; ২৬ ; ৪১ ;
৩। দ্বারা ; ১৭৪ ; ৩৭১ ;
দেউ—দেউক ; ১৭০৪ ;
দেওই—দেয় ; ১১৫৪ ;
দেওসি—দিতেছ ; ৮৫৮ ;
দেখই ( ভ )—দেখে ; ৩০১
দেখউ—দেখুক ; ২৭৩৪ ;
দেখক—দেখিতে ; ১৯০১ ;
দেখলি—( স্ত্রীং কর্ত্রী ) দেখিলাম ; ১৯১৮ ;
দেখসিয়া—( দেখ + আসিয়া ) আসিয়া দেখ ; ১০৮৩ ;
দেখায়লি—( স্ত্রীং কর্ত্রী ) দেখাইলা ; ৬১ ;
দেখি—১। দেখিতে ;
২। দেখিয়া ; ১২৭ ;
৩। দেখিব ; ১৪৮৪ ;
দেখিয়ে—১। দেখি ; ২২৮ ; ২৮৬ ;
২। দেখা যায় ; ১৬২৯ ;
দেখিলুঁ—দেখিলাম ; ৩৪ ;
দেখোঁ—দেখি ; ১২১ ;
দেব-কুমারি—দেব-কন্যা, দেব-দাসী ; ১৪৬৭ ;
দেবতি ( ভী )—দেবতা ; ২৫১৩ ; ২৮২৬ ;
দেব-নারি—দেব দাসী ; ১৫৪২ ;
দেবা—দেব, দেবতা ; ১১৮ ; ২০৭ ;
দেবা—( মৈং 'দেব' ) দান, অর্পণ ; ১০৭৮ ;
দেবি—দেবী ;
দেবি—দিব ; ১৯৭২ ;
দেয়ই ( ভ )—দেয় ; ২৮৪ ; ৭৪৫ ;
দেয়ব—১। দিবে ; ১০ ; ৬৪ ;
২। দিব ; ৪৯ ;
দেয়ল—দিল ; ১ ; ৬৭ ;
দেয়া—( সং 'দেব' ) পর্জ্জন্য-দেবতা, মেঘ ; ১৪৪ ;
দেয়াসিনি—( সং 'দেব-বাসিনী' ) দেব-সেবিকা ; ২৪০ ;
দেল—১। দিল ; ৪১ ; ১৯২ ;
২। দিলাম ; ১৬০৪ ;
দেলা—দিলাম ; ১৬৭০ ;
দেলি—১। ( স্ত্রীং কর্ত্রী ) দিল ;
২। দিল ; ২৫১ ;
দেহ ( সং )—শরীর ;
দেহ—দেও ; ৯ ;
দেহলি—( সং 'দেহলী' ) ১। দরজার চৌকাঠ ; ৩৪২ ;
২। দেউড়ী, বহির্দ্বার ; ৪২৫ ; ৭১৬ ;
দেহা—( 'দেহ' দ্রং ) শরীর ; ৫৬ ; ৫৮ ;
দেহি—( মৈং 'দেই' ) দিয়া ; ১৯০১ ;
দেহি ( সং )—দেও ;
দেহী ( সং )—দেহ-ধারী আত্মা ; প্রাণ ; ৩০৬৪ ;
দৈবত ( সং )—দেবতা ; ২৬৬ ;
দোকান—( ফাং 'দুকান' ) পণ্যশালা ; ৬৪০ ;
দোকান দাকান—( 'দোকান' দ্রং, 'দাকান' সহচর-শব্দ ) দোকান-পাট ; ৬৪০ ;
দোখ—দোষ ; ৪৩ ; ৩৭৭ ;
দোখব—দোষী করিব ; ১৯৭৫ ;
দোখল—দোষ দিল ; ৪৩৭ ;
দোখলুঁ—দোষ দিলাম ; ৪৬৯ ;
দোত—( আং 'দওয়াৎ' ) মসীপাত্র, দোয়াৎ ; ১৭৩৭ ;
দোতি—দূতী ; ৮০ ; ১০৮ ;
দোন—( হিং 'দোনোঁ' ) উভয় ; ১১৯৫ ;
দোল ( স্ব )—দোলা, হিন্দোলা ; ২৮২১ ;

দোল—দোলে ; ১২৯ ;
দোলত—দোলে ; ৭৩ ; ৭৪ ;
দোলমাল—( সং 'দোলায়মান' ) চঞ্চল ; ১১৮৭ ;
দোলা—( সং 'দোলন' ) কম্পন ; ২৭৭ ;
দোলা—দোলিত অর্থাৎ আন্দোলিত ; ২৪৭০ ;
দোলায়ত—দোলায় ; ১৪৫২ ;
দোষ ( সং )—অপরাধ ;
দোষাকর ( সং )—১। দোষের আকর ; ৩৮১ ;
২। 'দোষা' (সং)—রজনী করে যে, ( দোষা+ *কৃ+টক্ ) ; ৩৮১ ;
দোষিণী ( সং )—অপরাধিনী ; ৮৫৩ ;
দোসর—( হিং 'দুসরা' ) ১। সহচর, সাথী ; ৭২৮ ;
২। অপরন্তু ; ১৯৫৪ ;
দোসরি—( 'সরি' দ্রং ) দুই-লহরী ; ২৯২৫ ;
দোসারি—দুই সারি অর্থাৎ শ্রেণী ; ১২১ ;
দোসুতি—দুই-লহরী ; ২৯৩ ;
দোহাঁ—১। উভয় ; ৩২৩ ;
২। উভয়ের ; ২৭৪ ;
দোহাই—সুবিচারের জন্য শপথ ; ৮০ ;
দোহায়ব—দোহাইব ; ১৭৬০ ;
দোহে—উভয়ে ; ১৭ ;
দৌ—দুই ; ৫৯ ;
দ্যুতিত—দ্যুতি-যুক্ত ; ২৮৮৪ ;
দ্বন্দ্ব (সং)—১। যুগল ; ২৬৬৯ ;
২। বিবাদ ;
৩। সন্দেহ ; ৪১৩ ;
দ্বিজ—( সং )—১। ব্রাহ্মণ ; ১৬২ ;
২। পক্ষী ; ৩০৬ ;
৩। দন্ত ; ১০৪৩ ;
দ্বিজ-রাজ ( সং)—১। ব্রাহ্মণ-শ্রেষ্ঠ ; ১৬৪ ;
২। চন্দ্র ; ১৬৪ ;
দ্বিরেফ ( সং )—ভ্রমর ; ৩২৮ ;
দ্বৈরথ (সং)—দুই জন রথীর মধ্যে যুদ্ধ ; ২৬৪৯ ;

[ ধ ]

ধক ধক—ধড়্ফড়্ ; ৩২ ;
ধজ—১। ধ্বজা ; ২৬৯১ ;
২। চূড়া ; ২৬৯১ ;
ধটিয়া—( সং 'ধটী' ) পরিধেয় বস্ত্র ; ২৭৮ ;
ধটী ( সং )—পরিধেয় বস্ত্র ; ২২৯৫ ;
ধড়—দেহ ; ৮২৮ ; ১১৮৮ ;
ধড়ফড়ইতে—ধড়ফড় করিতে ; ৮৫৭ ;
ধড়া ( ড়ি )—( সং 'ধট' ) পরিধেয় বস্ত্র ; ১১৮৭ ; ১১৯১ ;
ধন্বন্তরি—ধন্বন্তরি, স্বর্গ-বৈদ্য ; ১০৫৩ ;
১। ধনি ( নিয়া )—( সং 'ধন্য' ) ধন্য ; ৬১ ; ১১৫০ ;
২। ধনি ( নী )—সুন্দরী নারী ; ৩১ ; ৪২ ;
৩। ধনি ( নী )—(সং 'ধ্বনি' ) ধ্বনি, শব্দ ; ৪২ ; ২৮৭২ ;
ধনুয়া—ধনুক ; ৩১৫ ;
ধন্দ ( ন্দা )—(সং 'দ্বন্দ্ব' শব্দজ ) ধাঁদা ; ৪৩ ; ৬১ ; ৮৪ ;
ধবল ( সং )—১। ধলা, সাদা ; ৩০৫ ;
২। ধলা বৃষ ;
ধবলাবলি—শ্বেত-বর্ণ বৃষ-সমূহ ; ২৫৪৪ ;
ধবলি—১। শ্বেত-বর্ণ গাভী ; ১১৯২ ;
২। গাভী ; ১২০৫ ;
ধবলিম—( সং 'ধবলিমন্' ) ধবল ; সাদা ; ৩০৫ ;
ধম্মিল—( সং 'ধম্মিল্ল' ) কেশ ; ১৯৬২ ;
ধয়ল—(কৃদন্ত পদ)
১। ধরিলে পর ; ১৯৬২ ;
২। ধৃত ; ১৯৬২ ;
ধয়ল ( লি )—ধরিল ; ৫৩ ; ১১৫ ;
ধর—ধরে ; ১৪৩৪ ;
ধরই—১। ধরে ;
২। ধরিতে ; ৯৬ ;
ধরইতে—ধরিতে ; ৩৬ ;
ধরক—ধরুক ; ৩৭১ ;

ধরণ ( সং )—ধারণ ; ৮০ ;
ধরণি ( নিয়া )—ধরণী, পৃথিবী ; ৮২ ; ২১৪৫ ;
ধরত—ধরে ;
ধরতি—(সং 'ধরিত্রী', হিং 'ধরতী') ;
পৃথিবী ; ২৪৮২ ;
ধরব—ধরিবে ; ১২ ;
ধরবি—ধরিবা ; ৪৯ ;
ধরম—ধর্ম্ম ; ৩২ ;
ধরমনাশা—ধর্ম্ম-নাশক ; ৮২৫ ;
ধরল—ধরিল ; ১৯৭ ;
ধরসি—ধরিতেছ ; ৪১৬ ;
ধরাধর ( সং )—পর্ব্বত ; ৩০৪ ;
ধরু—১। ধরে ;
২। ধরিল ; ২৬১ ;
ধস ধস—( 'ধক ধক' দ্রং ) ;
ধড়ফড় ; ২২১ ;
ধসহি—ধসে, পতিত হয় ; ১৯৬২ ;
ধসি ( সিয়া )—ধ্বংস হইয়া ;
৪৬৮ ; ৮৮৩ ;
ধসিতে—ধ্বংস হইতে ; ৮৮৩ ;
ধসিল—ধ্বস হইল ; ৮৮৩ ;
ধাঁধ—( 'ধান্ধা' দ্রং ) ধাঁধা ; ১৯৭০ ;
ধাই—ধাইয়া ; ১২ ; ২৭ ;
ধাইঞা—ধাইয়া ; ১৫৪ ;
ধাইয়ে—ধাই, ধাবিত হই ; ১৩৯ ;
ধাউড়—( সং 'ধূর্ত্ত' ; অপং 'ধুট্ট' 'ধোড়' )
ধূর্ত্ত ; ২৫৬২ ;
ধাওত ( য়ে )—ধায় ; ১১৫৩ ; ১২০৪ ;
ধাতা ( সং )—বিধাতা ; ১৪ ; ২৬৯৮ ;
ধাধস—( সং 'দার্ঢ্য, হিং 'ঢারস' )
১। দৃঢ়তা ; ৭১৭ ; ২৬৩৩ ;
২। আশঙ্কা ; ২৬৯ ;
৩। ভ্রম ; ৭৪১ ;
ধানুকী—ধনুক-ধারী ; ২৬৭ ; ১৩৪৮ ;
ধান্ধা—('ধন্দ' দ্রং ) ১। ধোঁকা, ভ্রম ; ৭৫৬ ;
২। ধাঁদা-জনক ; ১২৩ ;
ধাব ( বই )—ধায় ; ৩৯ ; ১৫১
ধাবমান ( সং )—ধাবিত ; ১৫৮ ; ১১৫২ ;
ধাম—( সং ) 'ধামন্' ) ১। গৃহ ; ১ ; [illegible] ;
২। কান্তি ; ৫৩১ ;
ধামিনি—(সং 'ধামন্'—ধামনি ৭মী ১ বচন ) ধামে,
গৃহে ; ৫৮০ ;
ধামিলি—( সং 'ধম্মিল্ল' ) কেশ ; ১০১২ ;
ধায়ল—ধাইল ; ৪৮ ;
ধার ( সং )—১। ধারা, প্রবাহ ; ৪৯৬ ;
২। প্রান্ত ;
ধারই—ধারণ করে ; ১৮৮২ ;
ধারত—ধারণ করিত ; ২৩৬৪ ;
ধারয়া—ধারা, প্রবাহ ; ১৬৯৮ ;
ধারা ( সং )—প্রবাহ ; ৫৯ ;
ধারি—( সং 'অবধার্য্য' ) ধারণা করিয়া ; ৪৫০ ;
১৪৮৩ ;
ধারিয়ে—ধারণ করি ; ১৭৬৯ ;
ধিকধিক—(সং 'ধুক্ষ' ধাতু সন্দীপনে), মৃদু-ভাবে ;
৭৯৭ ;
ধিকার—ধিক্কার, নিন্দা ; ১৭১ ; ১৮৪৭ ;
ধিকে ধিকে—ধিকি ধিকি ; মৃদু-ভাবে ; ৭৮৬ ;
ধীট—( সং 'ধৃষ্ট' শব্দ-জাত ; 'ঢীট' দ্রং)
ধৃষ্ট ; ১৯৬২ ;
ধীরি—ধীর, অল্প-শব্দ ; ১০৮৩ ;
ধু ভাইয়া—( সং 'ধূম'—ধূমায়তে )
ধূম দিয়া ; ৩০৯৬ ;
ধুনাইত—কম্পিত ; ১৩৪০ ;
ধুনান—কম্পন ; ১০১৪ ;
ধুনায়ত ( তি )—( সং 'ধু' ধাতু—ধুনোতি ) কাঁপায় ;
৬০৩ ; ২০৪৪ ;
ধুনায়সি—কম্পিত করিতেছ ; ১০৩৮ ;
ধুনি—নাড়িয়া ; ১৯৪০ ;
ধুরুব—ধ্রুব, স্থির ; ১৯৬২ ;
ধূর্য্য ( সং )—শ্রেষ্ঠ ; ২৫৫৯ ;

ধূত—ধূর্ত্ত ; ১৯৬২ ;
ধূম—১। উৎসবের আড়ম্বর ; ৫৬ ;
২। প্রাবল্য ; ১৬১৬ ;
ধূমল—ধূম্রবর্ণ ; ১৯৬২ ;
ধূলি ( স° ) ধূলা ; ৪৪৬ ;
ধূসর ( স° )—মলিন ; ১৬৩ ;
ধৃতি ( স° )—ধৈর্য্য ; ২৮৯৯ ;
ধেনু ( স° )—গাভী ; ১৪৮ ;
ধেনুক ( স° )—বৃষ-রূপী অসুর ; ১২২৯ ;
ধেয়া—ধ্যান কর্ ; ২৩৭৮ ;
ধেয়াঞা—ধ্যান করিয়া ; ১৩৬৩ ;
ধেয়ান—ধ্যান ; ৩০ ; ৯১ ;
ধেয়ানী—ধ্যানী, ধ্যানস্থ ; ৩৬১ ;
ধেয়ায়—ধ্যান করে ; ১২১ ;
ধৈরজ—ধৈর্য্য ; ৪১ ; ৭৫ ;
ধোই—ধুই ; ৭২১ ;
ধোয়ত—ধোয় ; ১৯৬২ ;
ধ্রুব ( স° )—গানের ধুয়া অর্থাৎ পুনঃ পুনঃ গেয় আ অংশ ; ২৬৪৩ ;

[ ন ]

ন—( স° 'ন' ; হি°, মৈ° 'ন' ; বা° 'না' ) না ;
ন—(প্রাচীন হিন্দী বহু-বচনের বিভক্তি ; হি° 'ওঁ' ) ৩০৩৫ ;
নও—( স° 'নব' ) নব, নবীন ; ১৫৫৭ ;
নওল—(স° 'নব' ; হি°, মৈ° 'নবল') নবীন ; ৫৩৮ ; ১৫৫৭ ;
নখত—নক্ষত্র ; ১০৬৩ ;
নখতর—নক্ষত্র ; ১৬০২ ;
নখ-পদ ( স° )—নখাঘাত-চিহ্ন ; ৩৮১ ; ৩৯৩ ;
নখর (স° )—নখ ; ২২ ;
নখ-রঞ্জনী ( স° )—নরুন, নখ কাটিবার অস্ত্র-বিশেষ ; ৬৩৭ ;
নখ-রেখ—নখের রেখা অর্থাৎ আঁচড় ; ২৩২ ;
নখিতে—( 'লখিতে' দ্র°) লক্ষ্য করিতে ; ১ম ভাগ ২৮ পৃষ্ঠা ;
নগরি—নগরী, সমূহ ; ২৭১৩ ;
নছত—নক্ষত্র ; ১০৯০ ;
নট ( স° )—নর্ত্তক, নৃত্য-কারী ; ২৬৮ ;
নটই ( ত )—নাচে ; ১৫০১ ;
নটতি ( স° )—নাচে ; ১৫০২ ;
নটন ( স° )—নৃত্য ; ২২ ;
নটপটি ( টিয়া )—বহু প্যাঁচ-বিশিষ্ট ; ২৭৮ ;
নটবর—১। নর্ত্তক-শ্রেষ্ঠ ; ৭৪ ; ১২০ ;
২। নর্ত্তক-শ্রেষ্ঠ শ্রীকৃষ্ণ ;
নটরাজ ( স° )—নর্ত্তক-শ্রেষ্ঠ ; ২৪৯ ;
নঠ—নষ্ট ; ৪৫৪ ;
নড়ি—লড়ি, লাঠি ; ২২০০ ;
নড়ে—ধাবিত হয় ; ১২৪৫ ;
নড়ায়ল—( মৈ° 'নড়াব' ) নিক্ষেপ করিল ; ২৪৫ ;
নতি ( স° )—প্রণতি ; ৪০৮ ;
নাথনি—ক্ষুদ্র নথ ; ২৬৯২ ;
নদ ( স° )—বৃহৎ নদী ; ১৩২ ;
নদহি—( দ্র° 'নদই' ) নাদ করে ; ২৪৯৭ ;
ননদী ( দিনী )—(স° 'ননন্দা' ) ননদ, পতির ভগিনী ৭৩৯ ; ৭৮৫ ;
ননি ( নী )—নবনীত, মাখন ;
নহুঙা—( মৈ° 'নহুআঁ' ) নবীন, কোমল ; ১৯৭ ;
নন্দন ( স° )—১। পুত্র ; ৫ ;
২। আনন্দকারী ; ১৩৭০ ;
নন্দনা—পুত্র ; ৭৫ ;
নন্দিত ( স° )—আনন্দিত ; ২৭১৩ ;
নন্দিনি ( নী )—কন্যা ;
নফর ( আ° )—দাস ; ১৫৪৩ ;
নবদ্বিপ—নবদ্বীপ ; ১২২ ; ৩৫২ ;
নবধা ( স° )—নয় প্রকার ; ২২৮৮ ;
নবমি ( মী )—নবম-সংখ্যা-বিশিষ্টা ; ৯৭ ;
নবরঙ্গ—নারাঙ্গী বা কমলালেবু ; ৮২ ;
নবি—( স° 'নবা' হইতে ) নবা, নবীনা ; ১৮১০ ;
নবিন—নবীন ; ১৪৭৯ ;
নবোঢ়া—রস-শাস্ত্রের বর্ণিত নায়িকা-বিশেষ :—
"ক্রমে লজ্জা ভয় সনে সম্ভোগ ঘটিলে—
নবোঢ়া বলিয়া তারে কবিগণে বলে ;"
রস-মঞ্জরী

নয়না—( হিং 'নৈনা' ) নয়ন ; ২৭৩৮ ;
নয়ল ( লি )—( হিং 'নবল' ) নবীন ; ১১৫ ; ১৩০২ ;
নয়ান ( নি )—( সং 'নয়ন,' হিং নৈন্-না ) নয়ন, চক্ষু ; ১২
নয়ানী—নয়ন-বিশিষ্টা ; ৫৩ ;
নরত্তন—নর্ত্তন ; নৃত্য ; ১০৪৩ ;
নর্ত্তন ( সং )—নৃত্য ; ১৪৯৯ ;
নর্ম্ম ( সং )—রহস্য-কেলি ; ৩২৪ ; ১৫৭৪ ;
নলিনি ( নী )—১। পদ্ম ; ৫৯ ;
২। পদ্মিনী-জাতীয়া ; ১৭২৮ ;
১। নহ—১। নহে ; ১২ ; ২৭ ;
২। হইও না ; ১২৬ ;
৩। নহি, নই ; ৫৬১ ;
৪। না হও ; ১৩৮৯ ;
২। নহ ( হে )—( 'নহে ত' হইতে ) যদি না হয় ; নতুবা ;
১৭৭ ; ১৮৬ ; ২৩৬ ;
নহত—১। না হয় ; ১৬৪৬ ;
২। না হও ; ১৮৯৪ ;
নহি ( সং ) না ; ৫৩ ; ১৩০ ;
নহ্নি ( হিং )—ক্ষুদ্র ; ১৫৫৭ ;
নহিয়ে—না হই ; ৭১ ;
নহিল—না হইল ; ১১৬৭ ;
নহে—১। হয় না ; ১১৩৭ ;
২। না ; ১৬৩ ;
নহোঁ ( হো )—নই ; ৬৭৭ ; ৯০৬ ;
১। না—( সং 'ন' ) নিষেধার্থক অব্যয় ; ৩১ ;
২। না—( সং 'নাম' ) সম্ভাবনা-সূচক অব্যয় ; ২৭৯ ;
২৮৮ ; ৩০৭ ;
না ( নাও )—নৌকা ; ১৪১৬ ; ১৪২২ ;
নাই—১। না আছে ;
২। নিষেধার্থক অব্যয়, না ; ১৪৮ ; ১২০৩ ;
নাই—( ১। 'নাই' দ্রং ) নামাইয়া ; ১৪১৮ ;
নাগর ( সং )—নায়ক ; ১৪৮ ;
নাগরপনা—নাগরালি ; ৭৮২ ;
নাগরালি—নাগরপনা ; ৬০ ;
নাগরি ( রী )—নায়িকা ; ৭৪ ; ১৭৮ ;
নাগরিমা—নাগরালি ; ২৭৩৭ ;
নাগল—লাগিল ; ১৭২৮ ;
নাচই ( ত )—নাচে ; ২৬৬ ;
নাচন—নৃত্যকারী ; ২১৭০ ;
নাচন ( নি )—নর্ত্তন, নাচ ; ১০২ ; ২৭৭ ;
নাচন্তি—নাচেন ; ১৫৪৩ ;
নাচাওত ( য়ে )—নাচায় ; ১১৫৩ ; ১২০৪ ;
নাচায়ত—নাচায় ; ১৭৬ ;
নাচিয়ে—নাচি ; ১৫৭ ;
নাছ—বাটীর বহির্দ্বার ; ৬৩৮ ;
নাট—১। নৃত্য ; ২৬৯ ; ১৮৫২ ;
২। নাট্য, অভিনয় ; ৩৪৯ ;
নাটুয়া—নর্ত্তক ; ৭৯০ ;
নাত—( সং 'লোপত্র' ? ; মৈং 'লাথ' ; বাং 'লোত', 'নোও' তুং ) ছলনা ; ২৪৫ ;
নাতিনী—নাৎনী ; ১৩৪ ;
নাদ ( সং )—শব্দ ; ১৯১ ;
নায়—স্নান করে ; ৬৭৯ ;
নায়ক ( সং )—১। স্বামী ; ৭৪ ;
২। প্রণয়ী ; ৫ ;
নায়র—নাগর ; ২৭৪ ;
নায়রি—নাগরী ; ১৯৯ ;
নায়্যা—নাবিক, নেয়ে ;
১। নারি—নারী ; ৭৪ ; ১০৯ ;
২। নারি—পারি না ; ১১৭ ; ২০২ ;
নারিনু—( 'নারিলুঁ' দ্রং ) পারিলাম না ; ১০২ ;
নারিব—পারিব না ; ১১৭ ; ২০২ ;
নারিল—পারিল না ; ২১৫ ;
নারিলুঁ—পারিলাম না ; ১২৪ ;
নাশই—নষ্ট করিয়া ; ৫৭৩ ;
নাশক ( সং )—নাশ-কারী ; ১৩৪ ;
নাশল—বিনাশ করিল ; ১৭২৮ ;
নাশসি—নাশ করিতেছ ; ৮৫৮ ;
নাশাইল—নষ্ট করাইল ; ১৪৭ ;
নাশাওয়ে—( স্বার্থে ণিজন্ত ) নাশ করে ; ২৭৬৯ ...

নাস—নাসা; নাক ; ৬২৯ ;
নাসবেশ—সাজ-সজ্জা ; ৬৬৭ ;
নাসিক—নাসিকা, নাক ;
নাহ—( সং 'নাথ' ) নাথ, স্বামী ; ১৭৪ ; ২২৩ ;
নাহ ( হই )—স্নান করে ; ১৯৫৩ ;
নাহলি—স্নাতা ; ২০৮ ;
নাহি—নাহিয়া, স্নান করিয়া ; ২১১ ; ৭২১ ;
নাহি—নাই ; ২২০৬ ;
নাহিতে—স্নান করিতে ; ৬৭২ ;
নাহিয়া—স্নান করিয়া ; ৬৭২ ;
নিঁদ—( 'নিন্দ' দ্র° ) নিদ্রা ; ২৫১১ ;
নিঁদায়লি—( 'নিঁদ' দ্র° ) নিদ্রিত হইল ; ২৫১১ ;
নিকর ( সং )—সকল ; ৬৪৪ ;
নিকরুণ—নিষ্করুণ, নির্দ্দয় ; ৩১২ ;
নিকলঙ্ক—নিষ্কলঙ্ক, কলঙ্ক-হীন ; ২৪৫৯ ;
নিকসই ( ত )—( সং 'নিঃ+কষ' ধাতু ) বাহির হয় ; ২৪০ ;
নিকসউ—বাহির হউক ; ১৯৫২ ;
নিকসব—( 'নিকসই' দ্র° ) বাহির হইবে ; ৬৪ ;
নিকসল—( 'নিকসই' দ্র° ) বাহির হইল ; ২৪০ ;
নিকসে—নির্গত হয় ; ১৮২১ ;
নিকাশ ( সং )—১। নির্গম ; ১৮২১ ;
২। নির্গত ; ২৯১৬ ;
নিকুরম্ব ( সং )—সমূহ ; ১৭২ ;
নিকে—( 'নীকে' দ্র° ) সুন্দর ; ২৪২৫ ;
নিকেত ( তন ) ( সং )—গৃহ ; ২৩৮ ; ২৩৪৫ ;
নিখিল ( সং )—সমস্ত ;
নিগড় ( সং )—শৃঙ্খল ; ১৮৮১ ;
নিগদই—( সং 'নি'+'গদ' ধাতু ) বলে ; ১৭০ ;
নিগম ( সং )—বেদ ; ২৩৬৯ ;
নিগুঢ়—নিগূঢ়, গুপ্ত ; ২৮১৪ ;
নিগূঢ় ( সং )—বিশেষভাবে গুপ্ত ; ৯ ;
নিঙাড়ি ( ড়িয়া )—নিঙড়াইয়া ; ২১০ ; ২৪৩ ;
নিঙাড়িতে—নিঙড়াইতে ; ২০৮ ;
নিচ—নীচ, নিম্ন ; ১১০০ ;
নিচয়—নিশ্চয় ; ২৭৩ ;
নিচল—নিশ্চল, স্থির ; ১৭৭ ;
নিচল—( সং 'নীচ-স্থল' ) নিম্ন-স্থান ; ৮৮৭ ;
নিচুপ—নিঃশব্দ ; ১৬২০ ;
নিচোড়ি ( রি )—( হিং 'নিচোড়না' ) নিঙড়াইয়া ; ২৫১৫ ;
নিচোল (সং )—বস্ত্র ; ৯১ ;
নিছনি—( সং 'নির্মঞ্ছনীয়' ) উৎসর্গীকৃত দ্রব্য ; ১২৫ ;
২০৬ ; ২৬৭ ;
নিছয়ারি—নিছনি ; ১০৮৫
নিছাই—নিছনি ; ২৬২৭ ;
নিছাই—১। নিছনি করে ; ৫৭১ ;
২। নিছনি করিয়া ; ২৮০৬ ;
নিছাওয়ে—নিছনি করে ; ১০৮৭ ;
নিছায়রি—নিছনি ; ২৮৫৮ ;
নিছারি—( 'নিছোরি' দ্র° ) ; ২৫০৫ ;
নিছিয়া—( 'নিছনি' দ্র° ) নিছনি করিয়া ; ১৪২ ;
নিছিয়ে—( 'নিছনি' দ্র° ) নিছনি করি ; ২৮৫ ;
নিছিলুঁ—নিছনি করিলাম ; ৭৪৯ ;
নিছোরি—( তু° 'নিছয়ারি', 'নিছায়রি' ) নিছনি ; ২৪০৭ ;
নিঝর—নির্ঝর, প্রবাহ ;
নিঝরই—প্রবাহিত হয় ; ১৮৯৪ ;
নিঝরে—ঝরা অর্থাৎ অশ্রু-বর্ষণের শেষ নাই যাহাতে, সেই-রূপে ; ৯৫ ;
নিঝাঁপই—বিশেষভাবে আবৃত করে ; ২৭৫ ;
নিঝাউ—নির্ব্বাপিত করিল ; ১৪৮৭ ;
নিঝায়ব—নির্ব্বাপিত করিব ; ১৯৩৪ ;
নিঝুম—নিস্তব্ধ ; ২৮৯২ ;
নিঠুর—নিষ্ঠুর ; ১৮৩ ;
নিঠুরপন ( না )—নিষ্ঠুরতা ; ৪৭ ; ১৯১৯ ;
নিঠুরাই—নির্দ্দয়তা ; ৪৮ ;
নিডরে—নির্ভয়ে ; ১৭৩৬ ;
নিতম্ব ( সং )—পাছা ; ২১০ ;
নিতি—নিত্য, প্রত্যহ ; ৭৭ ; ১৪৭ ;
নিতুই—নিত্যই ; ৯১৯ ;
নিদয় ( য়া )—নির্দ্দয় ; ১৬৭৪ ;
নিদাঘ ( সং )—গ্রীষ্মকাল ; ১৩১৪ ;

নিদান ( সং )—১। কারণ ; ১৬৫ ;
২। শেষ অবস্থা ; ২৮ ; ১৮১২ ;
৩। শেষ অবস্থায় পতিত ; ১২৮ ;
নিদারুণ ( সং )—নিষ্ঠুর ; ১৫৮৯ ;
নিদেশ—নির্দেশ, ঠিকানা ; ৬১ ; ৯৭ ;
নিদেশল—আদেশ করিল ; ১৭০৫ ;
নিধান ( সং )—আকর ; ৯৬৫ ;
নিধারত—ধারণ করে ; ২৮৯৯ ;
নিধারল—১। নির্দ্ধারণ অর্থাৎ স্থির করিল ; ২৮৮৭ ;
২। ধারণ করিল ; ২৮৯৬ ;
নিধি ( সং )—১। গচ্ছিত ধন ; ২০০৫ ;
২। আকর ; ২১৪ ;
নিধুবন ( সং )—১। রতি-ক্রীড়া ; ১৯৯০ ;
২। বৃন্দাবনের অন্তর্গত শ্রীরাধা-কৃষ্ণের বিহারের স্থল-বিশেষ ; ১৯৯০ ;
নিন্দ—( সং 'নিদ্রা', হিং 'নিন্দ' ) নিদ্রা ; ৪০ ; ১৪৪ ;
নিন্দ ( ন্দই )—নিন্দা করে ; ২১৭ ; ৫৩১ ;
নিন্দই ( হ )—নিন্দা করিতেছ ; ৪৮০ ;
নিন্দউ—নিন্দা করি ; ৭০৯ ; ৭১০ ;
নিন্দল—নিন্দা করিল ; ১৯০৩ ;
নিন্দায়লি—নিদ্রিত হইল ; ২৬৫৩ ;
নিন্দি—( সং 'নিন্দিন্' ) নিন্দাকারী ; ১৬৭ ;
নিন্দু—নিন্দা করি ; ১৮০৮ ;
নিন্দুয়া—নিন্দা ; ১৮০৭ ;
নিন্দুয়া—( সং 'নিন্দক' ) নিন্দা-কারী ; ২৬৫৭ ;
নিপট—( হিং 'নিপট্ট' ) নিতান্ত ; ৪৭৮ ;
নিপাত ( সং )—পতন ; ৩৩৯ ;
নিবন্ধ ( সং )—বন্ধন, গ্রন্থি ; ২২৯ ;
নিবসই ( য়ে )—বাস করে ; ৪২৮ ; ৪৯১ ;
নিবসতি—( সং )—বাস করে ; ৬২ ;
নিবাদন ( সং )—উত্তম বাদন ; ২৭১৩ ;
নিবার—নিবারণ ; ৮৩৫ ; ১৬০১ ;
নিবারলুঁ—নিবারণ করিলাম ; ৪৩৫ ;
নিবারসি—নিবারণ করিতেছ ; ৭০ ;
নিবারি—নিবারণ করিয়া ; ১৭৪ ;
নিবারিবা—নিবারণ করিবা ; ৬৯৪ ;
নিবাস—( সং 'নিঃ'+'বাসস্' ) বস্ত্র-হীন অঙ্গ ;
নিবাস ( সং )—বাস-স্থল ; ৭০৪ ;
নিবারিবা—নিবারণ করিবা ; ৬৯৪ ;
নিবাসয়া—( 'নিবাসা' দ্রং ) ১৬৯৮ ;
নিবাসা—নিবাস, অবস্থান ; ১০৫৯ ;
নিবিড় ( সং )—গাঢ়, দৃঢ় ; ১১৪ ;
নিবি-বন্ধ—(সং 'নীবি-বন্ধ') কটির বসন-গ্রন্থি ; ১১৪ ; ২০৯ ;
নিবিহক—(নিবি+হ+ক) নীবির ও ( নীবি=কটির ) বসন ১১২ ;
নিবীড়—নিবিড় অর্থাৎ গাঢ়-রূপে ; ১০৮৮ ;
নিবেদন ( সং )—প্রার্থনা ; ২৪ ;
নিবেদব—১। নিবেদন করিবে ;
২। নিবেদন করিব ; ১৮৩ ;
নিবেদল—নিবেদন করিল ; ৮৯ ;
নিবেদলুঁ—নিবেদন করিলাম ; ১৮৩৩ ;
নিবেদহুঁ—নিবেদন করিতেছি ; ৩০৭৩ ;
নিবেদিছুঁ—নিবেদন করিতেছি ; ৩১০১ ;
নিবেশ ( সং )—প্রবেশ ; ৭৬৩ ;
নিভয়ে—নিবৃত্ত হয় ; ২৫৮৪ ;
নিভাই—নির্ব্বাণ করি ; ৭৯৭ ;
নিভাইতে—নির্ব্বাণ করিতে ; ৩৪৮ ;
নিভাইল—নির্ব্বাপনের যোগ্য ; ৮৭৫ ;
নিভাঙন—( 'নি+ভাঙন', 'ভাঙন' দ্রং ) শোভা-যুক্ত ; ২৯৬৬ ;
নিভান—নির্ব্বাণ-প্রাপ্ত ; ৮৪৬ ;
নিভায়—নির্ব্বাপিত করে ; ২৫১১ ;
নিভৃত ( সং )—১। নির্জ্জন ; ২৫৭ ;
২। গোপন ; ২৫৪৮ ;
নিমগন—নিমগ্ন ; ১৯২ ; ২৭৬ ;
নিমজব—নিমগ্ন হইবে, ডুবিবে ; ২৪৮২ ;
নিমজিয়া—নিমগ্ন হইয়া ; ২১৮২ ;
নিমছন—( 'নির্মঞ্ছন' দ্রং ) নিছনি ; ১০৩৩
নিমালি—নির্মাল্য ; ১৯১৮ ;
নিমিখ—( সং 'নিমেষ' ), ১। নিমেষ-পরিমিত কাল ; ৩১৮ ;

২। চক্ষুর পক্ষ ; ১৯৯ ;
৩। চক্ষুর পলক ; ৯৮ ; ৩১১ ;
নিমীলিত ( সং )—মুদ্রিত ; ২৩২ ;
নিয়ড়—( সং 'নিকট' ) নিকট ; ১১ ; ৫১ ;
নিয়োজব—নিযুক্ত করিবে ; ১১৩ ;
নিয়োজল—নিযুক্ত করিল ; ৬০৩ ;
নির—নীর, জল ; ৬৩৪ ;
নিরখই—১। নিরীক্ষণ করে ; ১৭৩ ;
২। নিরীক্ষণ করিয়া ; ১২৯ ;
নিরখত ( যে )—নিরীক্ষণ করে ; ১৭০ ;
নিরখণ—নিরীক্ষণ ; ৩০ ;
নিরখণিয়া—নিরীক্ষণ, দৃষ্টি ; ২০৬৬ ;
নিরখব—নিরীক্ষণ করিবে ; ২৭৩৯ ;
নিরখিতে—নিরীক্ষণ করিতে ; ২৬৫ ;
নিরগত—নির্গত ; ১৭১ ;
নিরগুণ—নির্গুণ, গুণ-হীন ; ৪১৬ ;
নিরঘাত—নির্ঘাত ; বজ্র ; ১৭৩৪ ;
নিরঙ্কুশ ( সং )—১। উচ্ছৃঙ্খল ; ৩০১ ;
২। অনিবার্য্য ; ৯৯৪ ;
৩। অঙ্কুশ-হীন অর্থাৎ স্বাধীন ; ৩০৯৮ ;
নিরজ—নীরজ, পদ্ম ; ২১১৫ ;
নিরজন—নির্জ্জন, নিরালা ; ৮২ ;
নিরজন—নীরাজন, আরতি ; ১০৪২ ;
নিরঝাপ—অনাবৃত ; ৭০১ ;
নিরঝর—নির্ঝর, ঝর্ণা ; ১৮৮৩ ;
নিরঞ্জন ( সং )—অঞ্জন-শূন্য, কাজল-হীন ; ২০৮ ;
নিরণিত—নির্ণীত, অবগত ; ২৮৭৯ ;
নিরদ—নীরদ, মেঘ ; ৩০৪ ;
নিরদন্দ—( সং 'নির্দ্বন্দ্ব' ) সুখে-দুঃখে সম-ভাব-যুক্ত ; ৩০৪ ; ৩৩৩৪ ;
নিরদয়—নির্দয় ; ৩৬৮ ;
নিরধার—জল-ধারা ; ৯৯৩ ;
নিরবধি ( সং )—অবিরত ; ১৮৪ ;
নিরবন্ধ—নির্ব্বন্ধ, আগ্রহ ; ২২৯ ;
নিরবহই—নির্ব্বাহ হয় ; ১৭৬ ; ২৩৫ ;
নিরবাধ—( সং 'নির্ব্বাধ' ) নির্ব্বিঘ্নে ; ১০১৪ ;
নিরবাহ—১। নির্ব্বাহ, সমাপন ; ২২৪ ;
২। নির্ব্বাহ করে ; ১৩৫৬ ;
৩। নির্ব্বাহ করিল ; ৭০৫ ;
নিরবিষ—নির্ব্বিষ ; ১০৫৩ ;
নিরবেদ—নির্ব্বেদ ; ঔদাস্য ; ১৬৬ ;
নিরমজ্জি—নিমগ্ন হইয়া, ডুবিয়া ; ২৫০১ ;
নিরমঞ্ছব—( 'নিছনি' দ্রং )—১। নিছনি করিবে ; ১০৫৪ ;
২। নিছনি করিব ; ৩২০ ;
নিরমঞ্ছল—নিছনি করিল ; ২০৩৯ ;
নিরমদ—নির্ম্মদ ; নিস্তেজ ; ৩৮০ ;
নিরমল—১। নির্ম্মল, পরিষ্কৃত ; ৬৭২ ;
২। নির্দ্দোষ ; ১৭০ ;
নিরমাই—( সং 'নির্ম্মাতি' ) ১। নির্ম্মাণ করে ; ২০৪৮ ;
২। নির্ম্মাণ করিল ; ৭৭৯ ;
নিরমাই—( সং 'নির্ম্মায়' ) নির্ম্মাণ করিয়া ; ৫২৭ ;
নিরমাওল—নির্ম্মাণ করিল ; ১২৫৮ ;
নিরমান—নির্ম্মাণ ; ১৬৪০ ;
নিরমিত—নির্ম্মিত, রচিত ; ২১১৩ ;
নিরমিলুঁ—নির্ম্মাণ করিলাম ; ৩৬৩ ;
নিরমূল—নির্ম্মূল, সমূলে উৎপাটিত ; ৮২৯ ;
নিরস—নীরস, রস-শূন্য ; ৯৩ ;
নিরসত—( 'নিরসল' দ্রং ) শুষ্ক করে ; ৯১১ ;
নিরসন—নিরস্ত-কারী ; ১০৩৭ ;
নিরসব—( 'নিরসল' দ্রং ) ১। ক্ষান্ত হইবে ;
২। রস-শূন্য হইবে ; ৩৪৬ ;
নিরসল—( সং 'নিঃ+'অস' ধাতু ) ১। নিরস্ত হইল, ক্ষান্ত হইল ; ৩৮৯ ;
২। ( সং 'নিঃ'+'রস' ) রস-হীন, অর্থাৎ প্রেম-হীন হইল ; ৩৪৬ ;
৩। রস-হীন ; ৪৩১ ; ৪৯০ ;
নিরসলুঁ—( 'নিরসল' দ্রং ) নিরস্ত করিলাম ; ৪৫৫ ;
নিরসি—( 'নিরসল' দ্রং ) রস-হীন অর্থাৎ রুক্ষ হইয়া ; ৫২৭ ;
নিরহেতু—নির্হেতু, অকারণ ; ৫৮৯ ;

নিরুপম ( স° ) —তুলনা-হীন ; ১৪ ;
নিরোধ ( স° )—রুদ্ধতা ; ১১৪ ;
নির্মঞ্ছন ( স° )—নিছনি, আরতি ; ২৬১৬ ;
নিলজ্ঞ—নির্লজ্জ ;
নিশঙ্ক—নিঃশঙ্ক, শঙ্কা-হীন ; ২৭২ ;
নিশবদ—১। নিঃশব্দ, শব্দ-হীন ; ২৭২ ;
২। শব্দ-হীনতা, মৌন ; ৭২৯ ;
নিশশ্বাস—নিশ্বাস ; ৭২৯ ;
নিশসই—নিশ্বাস ফেলে ; ১৭৪ ;
নিশসি—নিশ্বাস ফেলিয়া ; ৭০ ; ১৩৬ ;
নিশান ( ফা° )—১। পতাকা ; ১৪৩০ ;
২। চিহ্ন ; ২৬৫০ ;
নিশাস—নিশ্বাস ; ৪৮ ;
নিশাসই—নিশ্বাস ফেলে ; ৭৬৪ ;
নিশিত ( স° )—তীক্ষ্ণ ; ১৭২ ;
নিশি দিশি—( অনুপ্রাসের প্রভাবে 'দিসি' স্থলে 'দিশি' ) রাত্রি-দিন ; ১২৫ ; ১৬০ ;
নিশুম্ভ ( স°)—শ্রীদুর্গাদ্বারা নিহত দৈত্য-বিশেষ ; ৪০৬ ;
নিশোয়াস—নিশ্বাস ;
নিশ্চল ( স° )—স্থির ; ১৮৫ ;
নিষেচিত—নিষিক্ত, আর্দ্র ; ১২৩৪ ;
নিষ্ঠ—নিষ্ঠা-যুক্ত ; ৩০৪২ ;
নিসান—( স° 'নিস্বন' ) ১। নিস্বন, ধ্বনি ; ১৬৫ ;
২। ডঙ্কা ইত্যাদির ন্যায় ঘোষণা-জনক বাদ্য-যন্ত্র ; ১৩৬৫
নিসিঞ্চন—নিষেক, বর্ষণ ; ২৭২০ ;
নিসিঞ্চব—নিষেক করিবে, বর্ষণ করিবে ; ২৪৯৫ ;
নিস্তল ( স° )—সুগোল ; ৭২ ;
নিস্যন্দিত ( স° )—নির্গলিত ; ১২ ;
নিস্বর—( স° 'নি'—অতিশয় ) অতিশয়-শব্দ-যুক্ত ; ১৭৩৪ ;
নিহারসি—দেখিতেছ ; ৭০ ;
নিহারি—( 'নেহারি' দ্র° ) ১। দেখিয়া ; ৫৭ ;
২। দর্শন ; ১৫৫৩ ;
নিহারে—দেখে ; ১৫৫৩ ;
নিঃসরু—নির্গত হইল ; ২৭০৬ ;
নীকে—( হি° 'নীক্' ) সুন্দর ; ২৪৪৫ ;
নীচয়ে—নিশ্চিত ; ৮৯ ; ১৬৫ ;
নীচল—নিশ্চল, গতিহীন ; ২৭১৩ ;
নীছই—( 'নিছনি' দ্র° ) নিছনি করে ; ১১৩ ;
নীছনি—( 'নিছনি' দ্র° ) নিছনি ; ১৯ ;
নীছিয়ে—নিছনি করি ; ১৬৬৭ ;
নীঝর(রে)—('নিঝরে' দ্র° ) অবিশ্রান্ত বর্ষণে ; ৯১ ; ১৯৩৮ ;
নীত—( স° 'নিত্য' হইতে ) নিত্য, প্রত্যহ ; ২৪৪৫ ;
নীত—(স° 'নীতি,' হি° 'নীত্' ) ১। নীতি ; ৪৫৯ ;
২। রীতি, রেওয়াজ ; ১৯১৯ ;
নীন্দ—( 'নিন্দ' দ্র° ) নিদ্রা ; ১৮৮৮ ;
নীপ ( স° )—কদম্ব ; ২৯৫ ;
নীব—লইবা ; ৫০৬ ;
নীবি ( স° )—কটির বসন-গ্রন্থি ; ২৪ ;
নীবি-বন্ধ ( ন্ধন ) ( স° )—স্ত্রী-লোকের পরিধেয় বস্ত্রের ক র বন্ধনী ; ২২৪ ;
নীর ( স° )—জল ; ৬৭ ;
নীরজ ( স° )—পদ্ম ; ৪৮৮ ;
নীরদ ( স° )—মেঘ ; ৬৭ ;
নীরধর ( স° ) মেঘ ; ২৪৪৭ ;
নীরস ( স° )—রস-হীন ; ১৫৯ ;
নীরাধিপ—( স° )—বরুণ ; ১৫৯৬ ;
নীল—১। নীলবর্ণ ;
২। নীল-মণি ( হি° 'নীলম্' ) ১৯ ;
নীলজ—নির্লজ্জ ; ৩৬১ ;
নীলাম্বর ( স° )—নীল-বস্ত্র ; ৩৭ ;
নীলিম—( স° 'নীলিমন্'-) নীল-বর্ণ ; ২৪৬ ;
নুনি ( নী )—( স° 'নবনীত' ) ননী, মাখন ; ৩১১ ;
নূনা—( স° 'ন্যূন' ) ক্ষুদ্র ; ২০১ ;
নৃত্যতি ( স° )—নাচে ; ৭৮৯ ;
নেত—সূক্ষ্ম-রেশমী বস্ত্র ; ১২৯১ ;
নেব ( বি )—লইব ; ১৮১৬ ; ১৯৭২ ;
নেবা—লইবা ; ২৪৪ ;
নেল—লইল ; ৭২৮ ;
নেহ ( হা )—( 'লেহ' দ্র° ) প্রেম ; ৬৮০ ; ৬৮৭ ;
নেহার—১। দেখ ; ৫১৪ ;

২। দেখিয়া ; ১৬১০ ;
নেহারই (ত)—( হিং, মৈং 'নিহারনা' ) দেখে ; ২৮১ ; ৩৮৯ ;
নেহারণি—দৃষ্টি ; ১৩৩৬ ;
নেহারল—দেখিল ; ৯৭ ;
নেহারি—১। দৃষ্টি ; ২৮০ ;
২। দৃষ্টি করিয়া ; ১০৯১ ;
নেহারিণি—দৃষ্টি-কারিণী ; ২৭০ ;
নেহালে—দেখে ; ১৪৮৬ ;
নেহি—( 'নেহ' দ্রং ) স্নেহ ; ১৭৯৫ ;
নৈরাকার—নিরাকার, আকার-হীন ; ৮৭৩ ;
নৈস্তিক—নিত্য-নিত্য ; ১৭৯৮ ;
নৈরাশ—১। ( সং 'নিরাশ' ) আশা-হীন ; ১৮৭ ;
২। ( সং 'নৈরাশম্' ) আশা-হীনতা ; ২১১ ;
নৈষ্ঠিক ( সং )—নিষ্ঠাযুক্ত ; ৪৮১ ;
নৌতুন—( হিং 'নৌতুন' ) নূতন ; ৯১৯ ;
ন্যায়লি—( হিং, মৈং 'নবল (লি') নবীন ; ২৫৩ ;
ন্যাসী ( সং )—সন্ন্যাসী ; ২৩৩৬ ;

[ প ]

পউরব—( হিং 'পৈর' ধাতু ) পার হইব ; ৭৬৭ ;
পকান—( সং 'পকান্ন', হিং 'পকোয়ান') ঘৃত-পক্ক খাদ্য-দ্রব্য ;
পক্কান্ন ( সং )—( 'পকান' দ্রং ) ২৫৮৮ ;
পক্ষ—পক্ষী ; ১৩ ; ১৭৭৮ ;
পগ—( হিং 'পগ' ) পদ ; ১৯৭৫ ;
পওরলুঁ—পার হইলাম ; ৯৮৮ ;
পওরি—( হিং 'পৈরনা' ) পার হইয়া ; ৪৩৯ ;
পওার—( সং 'প্রবাল', মৈং পবার ) প্রবাল ; ২৪৫ ;
পওারব—পার হইবে ; ৯৯১ ;
পঙ্ক ( সং )—১। কর্দ্দম, কাদা ; ৫২০ ;
২। পঙ্কের ন্যায় ঘন তরল বস্তু ; ২১৯ ; ৪৮৮ ;
পঙ্কজ ( সং )—পদ্ম ; ২০৪ ;
পঙ্কা—১। পঙ্ক, কাদা ; ৩১৩ ;
২। পঙ্কের ন্যায় ঘন তরল বস্তু ; ৩১৩ ;
পঙ্কিল ( সং )—পঙ্কযুক্ত ; ৯৮৭ ;
পঙ্গন্ধ—( সং 'পঙ্গ্বন্ধ' ) পঙ্গু ও অন্ধ ; ২২৪৩ ;
পঙ্গু ( সং )—খোড়া ; ১২ ;
পচায়ত—পচায় ; ৫২০ ;
পজারল—প্রজ্বলিত ; ৬১ ;
পঞ্চগব্য ( সং )—দুগ্ধ, দধি, ঘৃত, গোময় ও গোমূত্র ; ১৫৭০ ;
পঞ্চদেব ( সং )—শাস্ত্রে প্রসিদ্ধ অবশ্য-উপাস্য পঞ্চ দেবতা যথা—গণেশ, সূর্য্য, শিব, দুর্গা ও বিষ্ণু ; ২৬০৮ ;
পঞ্চম ( সং )—পঞ্চম স্বর ; ২৭০ ;
পঞ্চম-রাগিণি—পঞ্চম-স্বর-প্রধান অর্থাৎ উদ্দীপক ; সুমধুর রাগিণী ; ২৭০ ;
পঞ্চামৃত ( সং )—দধি, দুগ্ধ, ঘৃত, মধু ও শর্করা ; ১৫৭০ ;
পঞ্জনে—(?) ১০৭৬ ;
পঞ্জর ( সং)—পিঁজরা ; ৪৮২ ;
১। পট ( সং )—১। বস্ত্র ; ২৮৩৪ ;
২। চিত্র-পট ; ৩৬ ;
২। পট—পট্ট, রেসমী ; ২৬৭ ; ৩০২ ;
পটকল—জোরে ভূমিতে নিক্ষেপ করিল ; ৪৮২ ;
পটকিতে—জোরে ভূমিতে নিক্ষেপ করিতে ; ৪৮২ ;
পটতাল—চারি মাত্রার তাল-বিশেষ ; ১০৭১ ;
পটল ( সং )—সমূহ ; ৬৯ ;
পটা—( ১। 'পট' দ্রং ) বস্ত্র ; ১৫১৮ ;
পটাম্বর—পট্টাম্বর, রেসমী বস্ত্র ; ৮৫৫ ;
পটিম—( সং 'পটিমন্' ) নৈপুণ্য ; ২৪৬২ ;
পটীর ( সং )—চন্দন ; ২১৬৪ ;
পড়ই—পতিত হয় ; ৮৬ ;
পড়ল—পড়িল, পতিত হইল ; ৭০ ;
পড়সী—( সং 'প্রতিবেশী' ) প্রতিবেশী ; ৮৫৭ ;
পড়ায়লি—পাতিত করিলা, ফেলিলা ; ৩৭৬ ;
পড়ু—১। পতিত হয় ; ৩৭ ;
২। পতিত হইল ; ১০৯৬ ;
পড়্যারি—প্রতিহারি, দ্বারপাল ; ১৫৪২ ;
পঢ়ই ( ত )—পাঠ করে ; ২৪৯৭ ; ২৬৫৬ ;
পঢ়াই—পড়াইল ; ১৪৯২ ;
পঢ়াওল—পাঠ করাইল ; ৩৯৯ ;
পঢ়ায়ত—পাঠ করায় ; ৫৬৭ ;

পণ ( সং )—১। প্রতিজ্ঞা ; ১৪৫ ;
২। মূল্য ; ১০০১ ;
পণ্ডিত ( সং )—১। শাস্ত্রজ্ঞ ;
২। শ্রীগদাধর পণ্ডিত ; ১৬ ;
পতগ ( সং )—ফড়িং ; ১০৩৮ ;
পতঙ্গ ( সং )—( স্ত্রী° 'পতঙ্গী' ) ফড়িং ; ১৫৮ ;
পততি—পতিত হয় ; ১৭৭৩ ;
পতনি—উত্তরীয়, উড়ণী ; ২৪১৬ ;
পতাক—পতাকা, ধ্বজা ; ১০৬০ ;
পতিআশ—প্রত্যাশা ; ৯৬২ ;
পতিতন—( 'পতিত' শব্দের ব্র° বহু-বচন ) পতিত-সকল ; ২৯৭১ ;
পতিবরতা—পতিব্রতা ; ৩৯৮ ;
পত্রক ( সং )—চন্দনাদি দ্বারা রচিত চিত্র-রাজি ; ২৪৬২ ;
পদ ( সং )—১। চরণ ; ১২ ;
২। স্থান ; ৬৯ ;
৩। চিহ্ন ; ৩৫০ ; ৩৭৩ ;
৪। বাক্য ; ৩৫০ ;
পদউধ—( সং 'পদায়ুধ' ) কুক্কুট ; ১৫১২ ;
পদবি—পদবী, উপাধি ; ৫৫৩ ;
পদাবলী—১। পদ অর্থাৎ গীত সকল ;
২। শব্দ-সমূহ ; ১৪২ ;
পদুম—পদ্ম ; ১৬৭৭ ;
পদুমা—( পদ্মাকৃতি ? ) মিষ্টদ্রব্য-বিশেষ ; ২৫৫৭ ;
পদুমিনি ( নী )—( সং 'পদ্মিনী' )
১। পদ্মিনী, পদ্ম ; ২৪৮৫ ;
২। পদ্মিনী-জাতীয়া নারী ; ১২৬ ; ৫৫৩ ;
পদ্মচিনি—উত্তর-বঙ্গে ঐ নামে প্রসিদ্ধ নারিকেলের গঙ্গাজলী সন্দেশ ; ২৫৫৭ ;
পদ্মা—চন্দ্রাবলীর প্রিয় সখী ; ১৪৭৭ ;
পদ্মাবতি (তী)—১। জয়দেবের পত্নী ; ১৩ ;
২। হাড়াই ওঝার পত্নী, শ্রীনিত্যানন্দের মাতা ; ৮ ;
পন ( পনা )—( সং 'ত্ব(ং)' প্রত্যয় ; অপ° 'বন্', 'পন্' ) 'ত্ব' বা 'তা' প্রত্যয় ; ৬০৯ ; ৭৮২ ; ৭৯৩ ; ৮১৩ ;
পনস ( সং )—কাঁঠাল ; ১২৬০ ;
পনা—পণ, প্রতিজ্ঞা ; ৬০৯ ; ৩ ;
পন্থ—( সং 'পথিন্'—পন্থা ; হিং 'পন্থ্' ) পথ ; ৭০ ;
পন্থিক—( সং 'পথিক', হিং 'পন্থী' ) পথিক ; ৪৮৯ ;
পন্নারি—( সং 'পদ্মনাড়ী ; মৈং 'পঞোনারি' ) পদ্মের মৃণাল ; ২৪৫ ;
পপিহা—চাতক পক্ষী ; ১৭৩০ ;
পয়সি ( সং )—জলে ; ৫৯ ;
পয়াগ—প্রয়াগ-তীর্থ ; ৫৯ ;
পয়াণ ( ণি )—( সং 'প্রয়াণ' ) গমন ; ২৫১৩ ; ২৫৫০ ;
পয়ান ( নি )—('প্রয়াণ' ব্র° ) গমন ; ৩৭ ; ৪৫৮ ;
পয়ে—( সং 'উপরি' ; অপ° 'পরি', 'পই', 'পয়' )
১। উপরে ; ২৩৩ ; ৩৬৬ ;
২। হইতে ; ২০৩৯ ;
পয়ে—( মৈং 'পয়্', 'পৈ' ) যদি, যদিও ; ৭৬৯ ; ১০৪৯ ;
পয়োধর ( সং )—স্তন ; ১৯৩ ;
পয়োধি ( সং )—সমুদ্র ; ১০৯৬ ;
পর ( সং )—১। অন্য ; ৪০৫ ;
২। অতীত ; ৬৩৬ ;
পর—১। উপরে ; ৬১ ; ৩৬৯ ;
২। মধ্যে ; ৪৭৭ ;
পর—প্রহর ; ১৩৭৭ ;
পরকার ( রি )—( সং 'প্রকার' ) উপায়, কৌশল ; ৪৬৩ ; ৪৪২ ;
পরকাশ—প্রকাশ ; ১৫ ; ৫০ ;
পরকাশ—প্রকাশ করিল ; ২২১৫ ;
পরকাশই—প্রকাশ করে ; ২২৭ ;
পরকাশল—১। প্রকাশ করিল ;
২। প্রকাশ করিলাম ; ১৯৬ ;
পরকাশি—প্রকাশ করিল ; ২৫৫ ;
পরকিত—প্রকৃত, যথার্থ ; ৮১ ;
পরখি—পরীক্ষা করিয়া ; ৯৫৮ ;
পরচার ( রি )—প্রচার, প্রকাশ ; ১০৫ ; ২৩৭ ;
পরচারি—প্রচারিত করিল ; ২৪২৮ ;
পরচারী—প্রচার-কারী ; ১৩০৭ ;
পরচুর—প্রচুর ; ২০৯ ;

পরণ—তালের বোল ; ( সংশোধিত পাঠ ) ১৫১৭ ;
পরণাম—প্রণাম ; ১১১ ;
পরতাপ ( ব )—প্রতাপ, প্রভাব ; ১১ ; ৯৯৬ ;
পরতিত—( স° 'প্রতীত' ) প্রতীত, প্রত্যক্ষ ; ৩৮৩ ;
পরতিতি—( 'পরতীতি' দ্র° ) প্রত্যয়, বিশ্বাস ; ১৬৬৫ ;
পরতীত ( তি )—( স° 'প্রতীতি' ) প্রত্যয়, বিশ্বাস ; ১৪৫
৩৮৭ ;
পরতেক ( কি )—প্রত্যক্ষ * ; ২৩০ ; ৫০১ ; ১৫৭০
১৫৭৮ ; ১৬৭৭ ;
পরত্তেক—প্রত্যেক ; ১১৪৬
পরথাই—প্রস্তাব করিয়া ; ৮১ ;
পরথাপল—প্রস্তাব করিল ; ৭০০ ;
পরথাপলুঁ—প্রস্তাব করিলাম ; ৫০২ ;
পরথাব—প্রস্তাব, প্রসঙ্গ ; ২২৩ ;
পরথাব—প্রস্তাব করে ; ১২৮৩ ;
পরথায়—প্রস্তাব করে ; ৫৮ ;
পরদেশ ( শিয়া )—বিদেশ ; ১৮০৮ ;
পরদেশিয়া—প্রবাসী ; ১৮১৫ ;
পরধান—প্রধান ; ১৪৯২ ;
পরবন্ধ—( স° 'প্রবন্ধ' ) ১। অনুষ্ঠান ; ৩৬৯ ; ২৩১৩ ;
২। প্রকার ; ৩০৬ ;
পরবশ ( স° )—১। পরাধীন ; ৪৬৫ ;
২। পরাধীনতা ; ২৫০৬ ;
পরবাস—প্রবাস, বিদেশ ; ৮৩৯ ;
পরবাহ—প্রবাহ ; ২২৮৬ ;
পরবীণ—১। প্রবীণ, শ্রেষ্ঠ ; ২৫৪৯ ;
২। অতিশয় ; ১২৫১ ;
পরবেশ—প্রবেশ ; ৪১৭ ;
পরবেশই—প্রবেশ করে ; ১০৪২ ;
পরবেশউ—প্রবেশ করুক ; ১৯০৪ ;

* শ্রদ্ধাস্পদ শ্রীযুক্ত অতুলকৃষ্ণ গোস্বামী মহাশয় তাঁহার সম্পাদিত 'চৈতন্যভাগবত' গ্রন্থে 'পরতেক' ও 'পরত্তেক' শব্দদ্বয় যথাক্রমে 'প্রত্যেক' ও 'প্রত্যক্ষ' অর্থে প্রয়োগ করিয়াছেন। পাঠান্তরেতে 'পরতেখ' রূপটী দৃষ্ট হয় নাই ; সুতরাং উক্ত পার্থক্য সুবিধাজনক হইলেও, আমরা আনুমানিক পাঠ সংশোধন করা সঙ্গত মনে করি

পরবেশব—প্রবেশ করিবে ; ৩৭৬ ;
পরবেশল—প্রবেশ করিল ; ৩১৫ ;
পরবেশিয়া—প্রবেশ করিয়া ; ১৮১৫ ;
পরবোধ—প্রবোধ, সান্ত্বনা ; ২৫১ ;
পরবোধই—প্রবোধ দেয় ; ১৫৯০ ;
পরবোধঙ—প্রবোধ দিতেছি ; ৫৫৩ ;
পরবোধয়ে—প্রবোধ দেয় ; ১৬০ ;
পরবোধব—১। প্রবোধ দিবে ; ১৫৯০ ;
২। প্রবোধ দিব ; ১৮৭৭ ;
পরবোধবি—প্রবোধ দিবি ; ৪৫৫ ;
পরবোধল—প্রবোধ দিল ; ১৮২ ;
পরবোধসি—প্রবোধ দিতেছ ; ৬৮৩ ;
পরবোধি ( ধিয়া )—প্রবোধ দিয়া ; ১১৩ ; ১১৪ ;
পরভৃত ( স° )—কোকিল ; ১৮৭৯ ;
পরমাণ—( স° 'প্রমাণ' )
১। প্রমাণ, সাক্ষী ; ৬২ ;
২। নির্ণয়-কারক ; ২২৫ ; ২৪৩ ;
পরমাদ—প্রমাদ, বিপদ্ ; ৩ ; ৯১ ;
পরমাদসি—প্রমাদ ঘটাইতেছ ; ৪৪১ ;
পরমিত—( স° 'প্রমিত' ) প্রমাণ দ্বারা স্থিরীকৃত ; পরিমিত ;
২৯৫৪ ;
পরমেষ্ঠী ( স° )—বিষ্ণু ; ২৯৭৪ ;
পরলাপ—প্রলাপ, অসংলগ্ন উক্তি ; ৩৭ ;
পরলাপয়ে—প্রলাপ করে ; ১৬৫৬ ;
পরলাপসি—প্রলাপ বাক্য বলিতেছ ; ৩৯৫ ;
পরশ—১। স্পর্শ ; ১৬৯ ; ৪৩৪ ;
২। পরশ-পাথর ; ৩৭১ ; ৪৩৪ ;
পরশ—স্পর্শ কর ; ৩৮৯ ;
পরশই-ত-তি—স্পর্শ করে ; ৫৯ ; ২৭৫ ; ১৯১৮ ;
পরশন—স্পর্শন, স্পর্শ ; ১৮৯ ;
পরশব—স্পর্শ করিবে ; ৩৭১ ;
পরশবি—স্পর্শ করিবি ; ২২২ ;
পরশল—স্পর্শ করিল ; ৩৪৯ ;
পরশাই—স্পর্শ করাইয়া ; ১৬৯৫ ;
পরশাওতে—স্পর্শ করায় ; ২৪৫১ ;

